টেনে বারবার বলতে লাগলো—"বাবা তুমি কেঁদনা, দেখনা তুমি—আমাদের কত খাবার!"

ব্রাহ্মণী অন্যত্রে ব্যস্ত ছিলেন। চাটুয্যে ছেলেকে কোলে করে' ঘরে ঢুকতেই, মাথার কাপড় টেনে ব্রাহ্মণী বলে' উঠলেন—"ওগো তুমি একি করলে, বামন হ'য়ে দেবতা চিনলেনা,—মাধবকে মেরে ফেললে! সে যে আমাদের দুখ্খু দেখে আজ তিন বচর দুবেলা দুধ খাইয়ে মণ্টুকে বাঁচিয়ে রেখেছে,—বাছা এ-বেলাও যে দুধ পাঠিয়েছে! নারায়ণ আমার পেরমাই নিয়ে তাকে রক্ষা কর, আমাদের এমন করে' মেরনা ঠাকুর!" এই বলে' তিনি কাঁদতে লাগলেন।

চাটুয্যে মশাই সহসা এই আঘাতে কাঠ হ'য়ে গেলেন। অপরাধীর মত জড়িত-কণ্ঠে বললেন—"মাধবের অসুখ—সে বাঁচবেনা! কে বললে—না-না" বলতে বলতে ছেলেকে কোল থেকে নাবিয়ে দিয়ে "আমি আসছি" বলে'ই তিনি বেরিয়ে পড়েন।

* * * * *

আমি ঘাট থেকে সোজা মাধবের বাড়ী ছুটেছিলুম;—পাড়ায় ঢুকতেই দ্বিধায় বুকটা সহসা বিষম দুলে উঠলো! সামনের সব জিনিষ—ঘর-বাড়ী গাছ-পালা আকাশ-বাতাস সব যেন থম্থমে, নিষ্প্রভ, ঠিক গেরোণ লাগার অবস্থা। দুটি ছেলে ছুটে এসে

বললে—শীগ্‌গীর আসুন, হরিবিহারী-দা আপনাকে এগিয়ে দেখতে বললেন, মাধব-কাকা আপনাকে কেবল খুঁজচেন।

বাড়ীর মধ্যে তখন যে বিক্ষুব্ধ সমুদ্রের আপ্‌সানির হাহাকার উঠছে, সে-সব আমার কানে যায়নি; আমি যেন যন্ত্রের মত হ'য়ে গেলাম,—এক দৌড়ে একেবারে উঠানে উপস্থিত।

সেই খানেই তুলসী-তলায় শুয়ে মাধব তখন প্রাণটা নিবেদন করছে!

হরিবিহারী চেঁচিয়ে বললে—"মাধব, তোমার দাদাবাবু এসেছেন।"

তখনো সে ছিল—বোধ হয় আমার অপেক্ষায়। ধীরে ধীরে চাইলে। মুখখানা তার হাসি-মাখা হ'য়ে গেল। মুখের কাছে বসে' বললুম—"নিশ্চিন্ত হও ভাই, ভগবান তোমার সব ভার আমাদের দিলেন, গৌরীর বে আমার—!" মাধব আমার চোখে চোখ রেখে চলে' গেল!

ঠিক সেই মুহূর্ত্তে "সর—সর, মাধব—মাধব যাসনি বাবা,—শুনে যা—" বলতে বলতে ভিড় ঠেলে ঝড়ের মত চাটুয্যে মশাই এসে পড়লেন।

মাধবকে দেখতে পেয়ে—"অ্যাঁ,—না, শুনতে হবে বাবা" বলে'ই হাঁটু-গেড়ে বসে' তার কানে মুখ দিয়ে চীৎকার করে' বলতে লাগলেন—"অভাবে স্বভাব নষ্ট হচ্ছিল বাবা, নারায়ণ হ'তে দেননি—আমি সেই ব্রাহ্মণই আছি। বিশ্বাস কর্ বাবা—আমি ও-কাজ হতে দেবনা মাধব, প্রাণ থাকতে না। সংসার

দেখার ভার আমার—আমি ভিক্ষা করে' পালবো,—যতদিন থাকবো—এই তোর দাওয়ায় এসে পড়ে' থাকবো।"

সকলের দিকে চেয়ে প্রফুল্ল মুখে মাথা নেড়ে বললেন—"শুনেছে। বল হরি—হরি বোল! চল—"

*    *    *    *

পাগলের মত হ'য়ে গেলেও তিনি তাঁর কথা বরাবর রক্ষা করে' গেছেন, আমরা কিছুতেই তাকে নিরস্ত করতে পারিনি।

তিনি যা আনতেন গৌরীর মা কিছু রেখে বাকি সমস্তই গোপনে তাঁর বাড়ী দিয়ে আসতো।

শুনলুম—গুপী-দত্ত উমেশ উকীলের কাছে বলেছে—"বেটা বেইমান বামুন—শিন্নিও খেলে, ভরাও ডোবালে,—এই ছ-মাসের মধ্যে খুব কম হবে তো ১২।১৩ টাকা খাইয়েছি হে!"

*    *    *    *

ডিপুটি বাবু নির্ব্বাক হ'য়ে শুনছিলেন। আমার বলা শেষ হলে ছুতিন মিনিট মাটির দিকে পলকহীন চেয়ে থেকে, রুমাল-খানা বা'র করে' মুখটা মুছলেন। তার পর একটা দীর্ঘনিশ্বাস ফেলে, লাঠিগাছটি নিয়ে ধীরে ধীরে অন্যমনস্কের মত বেরিয়ে গেলেন, একটি কথাও কইলেননা। আমারো কোন কথা এল-না,—আস্তে আস্তে উঠে তামাক সাজতে বসলুম।

সহসা ক্ষেত্তোর নাপিতের গলা শুনতে পেয়ে চেয়ে দেখি—ডিপুটি বাবু গলিটার মোড়ে দাঁড়িয়ে একাগ্র হ'য়ে শুনছেন। সে গাইছিল—

"মন তুমি কৃষি কাজ জাননা,
এমন মানব জমিন্ রইল পড়ে,—
আবাদ করলে ফোল্‌তো সোণা।"

---

# ধম্মা

১

কাজলা এক্‌লাটি একটি মিট্‌মিটে প্রদীপের সামনে ব'সে পাট কাটছিল আর ঢুলছিল। রাত তখন দেড়টা হবে।

জানলায় খুট্‌খুট্‌ ক'রে মত শব্দ হওয়ায় মুখ তুলে বললে,—"কে?"

"আমি।"

"ইস্‌ কি ভাগ্যি! আজ যে বড় সকাল সকাল?"

"দোর খোল্‌।"

প্রদীপটা উস্‌কে—হাতে ক'রে দোর খুলতে গেল।

বাড়ী ঢুকেই ধম্মা নিজের হাতে দোরটা বন্ধ করলে। উঠানের চার-দিক ঘুরে দেখে বললে,—"আলোটা উঁচু ক'রে ধর—আমড়া-গাছটা দেখে নি।"

তারপর নেবু গাছটার ঝোঁপের মধ্যে হাতের বর্‌ষাটার দু'চার খোঁচা দিয়ে—ঘরে গিয়ে ঢুক্‌লো।

কাজলা মুখ-টিপে হেসে বললে,—"মদ্দোর মদ্দামিও আছে—ভয়ও আছে!"

"ভয় আবার নেই কার—তোর নেই?"

কাজলা জোরে মাথা নেড়ে বললে,—"না—ভয় নেই,—ভাবনা আছে।"

পরে হাসি মুখে বললে,—"ভীতু লোকের সঙ্গে থাকলে একটু হয় বই কি !"

ধম্মা তার মাথার কাপড় টেনে—খোঁপাটা নেড়ে দিয়ে বললে—"আরে ব্বাস্—সদ্দারনী বটে ! তা তোর আবার ভাবনাটা কি,—এই তো পাট-কাটতে শিখেছিস্ দেখছি !"

"না সদ্দার,—তামাসা রাখ ! তোর দুটি পায়ে পড়ি, ও-কাজ আর করিসনি। কোন্ দিন কি ঘট্‌বে—জম্মটা মিছে হ'য়ে যাবে,—আমিও জ্যান্তে ম'রে থাকবো।"

"আমি কি করি রে কাজলি—আমাকে যে করায়,—এখন নেশায় পেয়ে বসেছে ! জম্মটা তো সেই দিনই গেছে—যেদিন গদিতে ডেকে নে'গে ভাইটেকে ছ'টা টাকার জন্মে বুকে বাঁশ ড'লে মারলে,—উঃ ! তখন তো এমন ছিলুম না,—কেবল হাত জোড় ক'রে ছিলুম—পায়ে ধরেছিলুম। কি ভুলই করেছিলুম —ম'রে ছিলুম রে!"

ধম্মার কোঁকড়া ঝাঁকড়া চুল ফুলে উঠলো,—রক্ত-চক্ষু ঘুরতে লাগলো।—কুপিত সিংহের প্রতিচ্ছবি !

কাজলা তাড়াতাড়ি তার চোখে-মুখে ভিজে গামছা চেপে ধরলে।

একটু পরে মুখ সরিয়ে নিয়ে একটা গভীর দীর্ঘশ্বাস ফেলে বললে,—"সেই-তো খুন চাপ্‌লো ! তার ভাইকে তাবি সামনে মেরে তবে মনে হ'ল—"আমি আছি ! বাঁশ ডলতে কিন্তু হাত সরলো না ! তার পরেই তো এখানে চ'লে আসি।"

মুহূর্ত্তকাল নীরব থেকে ধম্মা বললে,—“এখন গদির-টাকা নদীতে লুটি। ছ'টাকার তরে ভাই গেছে, তাই টাকার দানছত্তর খুলেছি—ছড়াই!”

এই ব'লে গর্ব্বমিশ্রিত আত্মপ্রসাদের একটা বিকট হাসি হেসে উঠলো। পরক্ষণেই ব্যথিত স্বরে বল্‌লে,—“কিন্তু ভাই তো ফিরে পেলুম না!”

দীর্ঘশ্বাস আপনিই ব'য়ে গেল।

কাজলা অবসর বুঝে কেবল বললে,—“তবে!”

“ভাবিনা তা নয় কাজলি,—পারিনা ভাই। বলেছি তো—নেশা ধ'রে গেছে,—রাত এগারোটা হ'লেই ছট্‌ফটানি ধরে—ছুটে বেরুই! আর কি জানিস্? দলের লোকেই বা কি বলবে! দিনু, দেবা, রতনা—না-মরদ্ বলবে।”

“তারা বল্‌লে তো ব'য়ে গেল,—স্বস্তি তো থাকবে।”

ধম্মা হাসলে, বললে,—“তুই মেয়ে-মানুষ—বুঝবিনি। যে পারে সে নামটাই রেখে যায়।” দু'বার বুকটা চাপড়ে—“এ-সব তো পুড়ে যায় রে,—নামটাই তো সব—সেইটাই থাকে, তোর গুরুঠাকুর বলেনা—নামের চেয়ে বড় কিছু নেই?”

“সে তো ভগবানের নাম।”

“সবারই তাইরে—সবারই তাই।”

থানার ঘড়িতে ঢং ঢং ক'রে দুটো বাজ্‌লো। কাজলা ব্যস্ত হ'য়ে বললে,—“ইস্ করছি কি!—নে, হাত-মুখ ধো, আমি ভাত বেড়ে আনি।”

*   *   *   *

কাজলার রূপ ছিল—রং ছিলনা। চোখ দুটি ছিল করুণা-মাখানো—তুলি দিয়ে টানা। কণ্ঠ ছিল শ্রবণ-মধুর, চুল ছিল অসামান্য। এলানো অবস্থায় নজরে পড়লে ভদ্রলোকেরও ভুল হ'ত, না চেয়ে কেউ চ'লে যেতে পারতনা। তার ব্যবহারে আর সেবায় পাড়ার মেয়েরা মুগ্ধ ছিল। সকলেই তাকে ভালোবাসতো—চাইতো।

ধম্মা ছিল ছেয়ালো বলিষ্ঠ-গঠনের শ্যামবর্ণ দীর্ঘাকৃতি পুরুষ,—বিনম্র। একশো জোয়ানের মাঝ থেকে তাকে সর্দ্দার ব'লে বেছে নেওয়া শক্ত ছিলনা।

প্রকৃতিতে পরিচয় পাওয়া যেতনা যে, সে—জলদস্যু। দিনে মজুরি করে—ঘর ছায়, বেড়া বাঁধে, মাটি কোপায়, কাট চেলায়।

কাজলা সামনে ব'সে খাওয়াচ্ছিলো। খাওয়া প্রায় শেষ হ'লে ধম্মা বললে,—"কই তুই খাবিনি?"

"না।"

"কেনো?"

"এম্‌নি।"

"তবু শুনি?"

"খিদে নেই,—আবার কি?"

"আগে বলিসনি কেনো?"

"বললে কি হ'ত?"

"খেতুমনা !"

"ইস্—ভারি যে! তুই খাবিনি কেনো, তুই তো আর কারুর খোঁজ রাখ্‌তে যাসনা !"

ধম্মা অবাক হ'য়ে চেয়ে রইল,—"বুঝলুমনা !"

"আজ গিয়ে দেখি কাকিমা তিনপোর-বেলায় মায়ে-ঝিয়ে মুড়ি আর কলমি শাক-সিদ্ধ খেতে বসেছে ! আমাকে দেখে হাসতে হাসতে বললেন,—"এ বেশ লাগে রে কাজল, আমরা মাঝে মাঝে খাই।"

বললুম,—"তা তো দেখতে পাচ্ছি,—তুমিও যত খেলে দিদিমণিও তত খেলে !"

কাকিমা বল্‌লেন—"ওর না-খাওয়াই ভালো, যে-রকম বাড়চে —উপোস করাই উচিত ! বাড়্ আছে—বের উপায় নেই ! আমার দিন-রাত সমান করলে !"

"—মথুরাদিদি পাতে হাত-দে' মুখ গুঁজে ব'সে রইল। কাকিমা তাড়াতাড়ি পাথরখানি নিয়ে পুকুরে চ'লে গেল। দেখি —তাঁর চোখ ফেটে জল গড়াচ্ছে !"

কাজলার গলা ধ'রে এসেছিল, চোখ মুছে বল্‌লে,—"দিদি-মণিকে যে ডেকে এনে কিছু খাওয়াব, কি কিছু দিয়ে আসবো, তার উপায় নেই। আমাদের কোনো জিনিষ কাকিমা ছুঁতে দেবেনা ! মথুরাকে মানুষ করেছি—একি সওয়া যায়, না— দেখা যায় !"

কাজলা ঢোক্-গিলে চোখ মুছলে।

ধম্মা দীর্ঘনিশ্বাস ফেলে বললে,—"কাজলা কাঁদিসনি, মা-কালী ছাড়া মানুষে কিছু করতে পারবেনা। কত উপায়ে কত লোকের দায় ঘোচালুম, ওখানে যে কোনো উপায়ই কাজ করেনা কাজলি! এমন শক্ত বামুনের-মেয়ে আমি কোথাও দেখিনি! সেদিন বললেন,—ধম্মদাস—আমাদের এই ভিটেটুকু বেচে দে বাবা,—তোদের মথুরার বিয়েটা দিয়ে জুড়ুই! আর আমি দেখতে পারছিনা, লোকের কথাও শুনতে পারছিনা।

"বললুম,—তারপর জুড়ুবার জায়গাটা থাকবে কোথায় কাকিমা!

"হাসতে হাসতে বললেন,—যাদের মা-গঙ্গার কোলে বাস, তাদের জুড়োবার জায়গার অভাব নেই রে—তুই আমার জন্যে ভাবিসনি বাবা। কেবল ওই তো আমার পথের বাধা হ'য়ে রয়েছে।—

"যে ধম্মা সোঁদর-বনেও বাস ক'রে আসে, কতবার বাঘের সঙ্গে সামনা-সামনি হয়েছে—গায়ের একটা রোঁ খাড়া হয়নি, কাকিমার কথা শুনে সেই ধম্মা শিউরে উঠেছিল! দুনিয়ার মধ্যে ঐ বামুনের মেয়েটিকেই ভয় করি ভাই,—ইস্পাতের-খাঁড়া ব'লে মনে হয়। ওঁর সামনে কথা বেরোয়-না।"

কাজলার চোখের জল শুকিয়ে এসেছিল। সে একদৃষ্টে ধম্মার দিকে চেয়ে তার কথা শুনছিল। বললে, "আবার অমন সাঁচ্চা

মেয়েমানুষও দেশে নেই,—দয়া-ধম্মও তেমনি! কোথাকার একটা কুকুর মরমর হয়ে গঙ্গার ঘাটে এসে প'ড়েছিল,—তাকে রোজ নিজের ভাতের আদ্দেক খাইয়ে আসতেন। গরমের দিন ছিল—পাঁচবার তাকে জল খাওয়াতে যেতেন,—এ আমি চোখে দেখেছি।"

ধম্ম৷ চুপ ক'রে কি ভাবছিল, দু-একটা কথা কানে গিয়েছিল মাত্র। বল্‌লে, "ভয় তো খাটিকেই—গোখরো সাপের বিষ যে! আচ্ছা এই পূজোটা বাদ—"

"তার মানে?"

"বিন্দুবাসিনী-তলার একশো বছরের পূজো—এবার বুঝি প'ড়ে যায়,—চণ্ডীমণ্ডপের চালও গেছে। রায় মশাই মা মা করছেন আর ছেলের মত কাঁদছেন,—ব্রাহ্মণের কোন উপায় নেই। মার হুকুমটা সেরে—"

"তারপর?"

"তারপর দিদিমণির বিয়ের তরে মার কাছে—ভালো-জাতের টাকার উপায় চাইবো—" ব'লে হাসলে।

"এই কথা!"

"হাঁ, দেখে নিস।"

"যে-টাকা কাকিমা ছোঁয়না—তা আর আনবিনি?"

"তাই তো ভাবছি। টাকারও যে জাত আছে তা জানতুম-না!—খা এইবার—"

ধম্মা দাওয়ায় আঁচাতে গেল।

খানিক-পরে কাজলা এঁটো নিয়ে, পাথর হাতে ক'রে এসে দেখে,—ধম্মা আকাশের দিকে চেয়ে ডান হাত উঁচু ক'রে পাথরের মূর্ত্তির মত নিঃস্পন্দ দাঁড়িয়ে আছে,—আঁচায়নি!

কাজলাকে দেখে সে চম্‌কে কেঁপে উঠলো!

—"উঃ—ভয় পেয়েছিলুম রে! দেখলি,—মনে মনে ভালো হবার ইচ্ছেয় লড়াই লেগেছিল,—তাইতেই এই! ভালো হওয়া মানেই না-মরদ হওয়া রে,—ছিঃ! কেবল ভয়ের পূজো করতে —বেঁচে ম'রে থাকা!"

"তাই নাকি! কাকিমা?"

ধম্মা আর কথা কইলেনা, হাত মুখ ধুয়ে ধীরে ধীরে ঘরে গিয়ে ঢুকলো।

২

শিবানী-দেবী ছিলেন চাটুয্যেদের ছোট বোউ। আট-মাসের মেয়ে কোলে-ক'রে বিধবা হবার পর সনাতন প্রথা অনুসারে দু'বেলা সংসারের রাঁধা-বাড়া—যার যেমন ফরমাজ, ছেলে-মেয়েদের দেখা-শোনা, খাওয়ানো-ধোয়ানো প্রভৃতি অবশ্য-কর্ত্তব্যরূপে তাঁর ওপরেই চাপে,—কারণ কাজকর্ম্মে থাকলে শোকতাপ ভুলে থাকতে পারবেন! একাদশীতেও ব্যবস্থা বদলায়না! কাজকর্ম্মে থাকলে উপবাস নাকি গায়ে লাগেনা! বিধবাদের শুভকামী বিচক্ষণ লোকদের বহু বিবেচনার ফল— এই-সব বিধি-ব্যবস্থার কোনোটি হ'তে তিনি বঞ্চিত হননি।

সে-বাড়ীর মেয়েপুরুষের বুদ্ধি ও বিচারশক্তিটা কিছু অসাধারণ ব'লে প্রসিদ্ধও ছিল।

বড়্ঠাকুরঝির মাথাঘোরা রোগ,—সুতরাং সকালে মিছরির সরবৎ খান। ছোট বউকে তা ঠিক্ ক'রে রাখতে হয়।

ছোট বউকে আহ্নিক সেরে নিতে দেখে তিনি বললেন—"দেখ ছোট-বউ—ইহ্কাল তো পুড়েইছে—পরকালটা পোড়ানো কেনো! তুমি এখন কালাশৌচের সর্ব্বশ্রেষ্ঠ (অর্থাৎ অদ্বিতীয়) অধিকারী, এখন একবছর তোমার ও-সবে অধিকারই নেই, পাপ আর বাড়িওনা।"

শিবানী পূজো-পাঠ বন্ধ ক'রে কালাশৌচের বাধামুক্ত হাঁড়ি আর অপোগণ্ড পালনের অধিকারই স্বীকার করলেন,—সবই মুখ বুজে।

মুস্কিল হল—সকলকে খাইয়ে শেষে নিজের প্রায়ই কিছু থাকেনা। সেদিন একগাল মুড়ি, না হয় একটু গুড় আর জল। অনাহারে অনাহারে স্তনদুগ্ধ শুকিয়ে গেল। মেয়েটা কারো কোল্ তো পায়ইনা—দাওয়ায় পড়ে খিদেয় চেঁচায়—কেউ চেয়েও দেখেনা,—তোলেওনা,—কারণ বাপ-খেগো অলুক্ষুণে মেয়ে, আপদ! সবাই ধমকায় আর থামাতে বলে। বলে,—"প্রাতঃবাক্যে বাড়ীতে আরও তো ছেলে মেয়ে রয়েছে—কারুর অমন রাক্ষুসে-গলা শুনেছ!—শুনলে বুক কেঁপে ওঠে গো! আবার কাকে খাবে—" ইত্যাদি।

* * * *

কাজলার আসা-যাওয়া সব বাড়ীতেই,—এ বাড়ীতেও ছিল। নিকট প্রতিবেশী,—কান্না কানে যায় আর ছট্‌ফট্‌ ক'রে ছুটে আসে। ছোট-কাকিমার অবস্থা চোখে ত্যাখে—সবই বোঝে। ভাবে,—জ্যান্ত-মানুষ কি ক'রে মুখ-বুজে এতো সয়! মেয়েটা গেলে ওঁর আর থাকবে কে! ও-তো গেলো ব'লে!

বুকটা কেমন ক'রে ওঠে,—তাড়াতাড়ি কোলে তুলে নিয়ে বেরিয়ে যায়। দুধ খাইয়ে, ঘুম পাড়িয়ে আনে।

এটা—বাড়ীর কেউ চায় না—কারুর ভালোও লাগে না, কিন্তু কাজলা ধম্মার বউ,—

কাজেই ঠাকুরঝি হেসে বলেন—"ভাগ্যিস তুই ছিলি, ও-মেয়ের গায়ে কারুর হাত দেবার জো নেই—ককিয়েই আছে, কিছুতে বাগ্‌ মানে না,—বংশ ছাড়া! মেয়েটাকে দেখা—তাও উনি পারেননা! কে বলবে বলো!" ইত্যাদি।

শিবানী শোনে,—পাথরের শোনা।

তখনো বাপ-মা বেঁচে! গরীব হ'লেও মানুষ তো! এই সাংঘাতিক আঘাতের পর মেয়েকে একবার নিয়ে যাবার জন্যে তাঁরা অনেক লেখালেখি, অনুনয় বিনয় করলেন। এ অবস্থায় অভাগীরা স্বভাবতই বাপ-মা খোঁজে। জগতের আলো তো তার নিবেই গেছে!

জবাব পান,—"যাবার কোনো দরকার দেখছিনা, ছোট-বউ ভালই আছেন, তাঁর কোনরূপ চিন্তা চাঞ্চল্যের লক্ষণ নেই,

একটুও অধীর হন নি। মেয়েকে যদি দেখতে ইচ্ছা হয়—এসে দেখে যেতে পারেন।”—ইত্যাদি।

তাঁরা যেন মেয়ের নিরাভরণ ঐশ্বর্য্যটা দেখবার জন্যে লালায়িত হ'য়ে প্রস্তাবটা করেছিলেন!

দিন যায়—মাস কাটে। বুদ্ধিমানেরা ভগবানকেও ভাবিয়ে তোলেন,—ইচ্ছা সত্ত্বেও তিনি উপায় খুঁজে পাননা।

শেষে শিবানীর শরীরে বসন্ত দেখা দিলে। এতদিনে “মার অনুগ্রহ” বলে' কথাটা বুঝি সার্থক হয়!

কিন্তু শুনতে হ'ল,—“সকল রকমে জ্বালালে গা! এখন এ-আপদ ফেলি কোথায়! বাপ-মার দরদ্ যে বড়! নিয়ে-যাকনা! ছোট-লোক্ মিন্‌সে খবরটা পর্য্যন্ত নেয়না!”

পাশের দু'কাঠা জমিতে জঙ্গলের মাঝে দু'খানা চালা ছিল। একখানাতে গরু-বাছুর থাকতো, একখানায় কেওড়া কাঠের তক্তপোষ পাতা—ছেলেদের পড়বার ঘর। কেউ এলে সেই-খানেই বসে।

—অমন ঘরখানা ওঁর কপালেই নাচ্‌ছিল!

ছোঁয়াচে-রোগ,—গরু বাছুর বাড়ীর লক্ষ্মী—মা ভগবতী। পাশের ঘরে রাখতে ভরসা হ'লনা,—দুধ দিচ্চেন—সবাই খায়।

বড়ঠাকুরঝির আবার মূর্চ্ছাগত বাই, ছোট্‌ঠাকুরঝির ওপর-হাত তো কড়ির-আনলা,—হাত-পোরা মাদুলি,—ও-রুগীর ঘরে তাঁর ঢোক্‌বার জো নেই, মাদুলি মাটি হ'য়ে যাবে,—নিষেধ আছে। -বউয়েরা সব সন্তান-সম্ভবা।

এ সবই "মার অনুগ্রহ"।

শিবানী অনেকদিন পরে আরামের নিশ্বাস ফেলে ছেঁড়া মাদুরে এসে শুলেন। এক কলসী গঙ্গা-জল আর একটা কানা ভাঙা পেতলের ঘটিও পেলেন।

পাড়ার মুখ্‌খু সধবা বিধবারা থাকতে পারলেন না, তাঁরা এসে দেখ্‌তে শুন্‌তে লাগলেন।

"—সব বাহাদুরি!"

কাঙ্গলা—মেয়েটিকে নিজের ঘরে নিয়ে রাখলে।

"এদ্দিন সব ছিলেন কোথায়! এদ্দিন ক'রেছিল কারা! করতে পারেন নি!"

ছোট-বউ কিন্তু সেরে উঠলেন।

"বাঁচা কেবল জ্বালাতে! গেলে—জ্বালাবে কে!"

* * * *

জগতে অনেক ঘটনা ঘটে যা ভালো হ'লেও ভোগায়।

ছোট বাবু দেবসুন্দর সওদাগরী আপিসে কাজ করতেন। সে-আপিসে দশ বছর চাকরি ক'রে ম'লে স্ত্রীকে কিছু মাসোহারা দেওয়ার নিয়ম ছিল।

শিবানীর নামে মাসে মাসে দশটাকা ক'রে আসতো, অবশ্য শিবানী সে-কথা জানতেন না।

কেন—তা ভগবানই জানেন, সে-মাসে আপিসের লোক এসে শিবানীর সই নিয়ে টাকা তাঁর হাতেই দিয়ে যায়, আর মাসে মাসে দিয়ে যাবে ব'লে যায়।

স্বামীর টাকা বিধবার যে কি বস্তু, বিশেষ এ অবস্থায় এ ভাবে পাওয়া, তা' বলাই নিষ্প্রয়োজন। কেবল সেই দিন তাঁর চোখ-ফেটে জল গড়াতে পাঁচজনে দেখেছিল। চোখ মুছে, টাকা কয়টি মাথায় ঠেকিয়ে আঁচলে বাঁধেন। সারাদিন দোরে খিল দে প'ড়ে ছিলেন।—বুঝি দুঃখ উপভোগ!

বৈকালে বড়ঠাকুরঝি দু'খানা পুরানো থালা কয়েকটা ঘটি-বাটি এনে দাওয়ায় রেখে ব'লে গেলেন—"এই তোমার-ভাগের বাসন-কোসন নাও। তুমি যাই কর না, ভাইয়েরা আমার শিবতুল্য,—একটা ঘড়াও দিতে বলেছে। মঙ্গলার খোল্ ভিজ্‌ছে—এর পর দিয়ে যাবো'খন। যা হোক্, ভালো কীর্ত্তি রাখলি ছোট্‌কি!" সবটা কানে এলোনা—প্রাণে অবশ্য এলো।

ছোট-বউ নির্ব্বাক্। বিধবা হওয়া ছাড়া আবার কি নূতন অপরাধ হলো!

ছোট-বউ বিবাহিত জীবনের শুভপ্রারম্ভ থেকেই বুঝেছিলেন,—সত্যটা বললেই 'সত্য' সম্মান পায়না—সত্যের প্রতিষ্ঠা হয়না, বক্তাও রেহাই পায়না। তাই নীরবতা বরণ ক'রে নিয়েছিলেন; তারি দৃঢ়তাটা 'তেজ' আখ্যা পেয়েছিল।

তিনি নীরবেই নির্ব্বাসন নিলেন। উপায় কি? বহু দুশ্চিন্তার মধ্যে তা'তে একটুও যে স্বস্তির স্বাদ ছিল না এবং এটাও যে "মার অনুগ্রহ" নয়, এমন কথা বলা কঠিন।

তারপর দুঃখ কষ্ট নির্য্যাতনের মধ্যে তার এক-যুগ কেটে গেছে—সহিষ্ণুতা আর দৃঢ়তা মাত্র সম্বলে।

ইতিমধ্যে তিনি সেবায় শুশ্রূষায় অনেকেরই, বিশেষতঃ ইতর সাধারণের মা হ'য়ে পড়েছেন।

কিন্তু মথুরা তেরো উত্তীর্ণ হয়, তার বিবাহের চিন্তা সম্প্রতি তাঁকে অহরহ বিঁধতে আরম্ভ করেছে।—"ভগবান লজ্জা রাখো, তোমার মুখ চেয়েই প'ড়ে আছি!"

পরমাত্মীয়েরা প্রচার ক'রে রেখেছেন—"দেবসুন্দর তো উপ্‌রি কম পেতো না, সে-সব টাকা গেলো কোথায়,—শোনো কেনো—সব আছে,—সব আছে। কোথায় আছে তাও আমরা জানি। তেজ আর কিসের!"

কাজলার কাকিমার পরিচয় সংক্ষেপত এই।

৩

এ কয়-দিন ধম্মা দিন রাত খাটছে। সকালে তাড়াতাড়ি নারকোল আর মুড়িগুড় খেয়ে গ্রামের পূজা-বাড়ীগুলি ঘুরে আসে। সেখানে যা কাজ থাকে সত্বর কিছু কিছু সেরে ও-পাড়ার রায়েদের বাড়ী গিয়ে দম নেয়। সেখানকার খাটুনির সব কাজই ভার। তাঁরা নিতান্ত গরীব, লোক-বলও নেই! শেষ চৌধুরী-বাড়ী ছোটে—এঁরা জমিদার, পূজাও খুব ঘটার, লোকেরও অভাব নেই। তবু যায়,—শরীর আর কিসের জন্য, শক্তিই বা কেন, যদি মায়ের সেবায় না লাগে।

আজ তাঁদের সতেরোটা নারকোল-গাছে উঠে দেড়শো নারকোল পেড়ে—বুক ছ'ড়ে এসেছে।

বাড়ী ফিরেই বললে—"কাজলি এক-কোষ তেল দে দিকি, নারকোল পাড়তে উঠে বুকটা বড় ছ'ড়ে গেছে,—জ্বলছে।"

কাজলা তাড়াতাড়ি তেল এনে নিজেই বুকে মালিস্ ক'রে দিতে দিতে বললে—"কই, নারকোল গাছে উঠতে তো কখনো দেখিনি।"

"দরকার পড়লে শক্তটা আর কি—পুরুষ মানুষ সব পারে।"

"আজ আর কাজে যাওয়া হবে না কিন্তু, নেয়ে খেয়ে ঘুমো।"

"মথুরাদিদির কাপড় চাইনা? আজ গেলেই আমার বারোটাকার কাজ পুরো হবে। শরীর আমার ভালই আছে।"

মথুরার কাপড়ের কথায় কাজলা আনন্দে সব ভুলে গেল, বললে—"সে কাপড়ের এমন ছিরি, মথুরা পরলে ঠিক মা-লক্ষ্মীটির মত দেখাবে! জোলা-মিন্‌সে কাল নিয়ে আসবে বলেছে।"

"টাকাটা বলাইদা'র কাছ থেকে তুই এনে রাখিস্ তবে। কাকিমাকে জানিয়ে যাস্—তিনি না সোবে করেন।"

"সে ভয় নেই,—কাকিমা ও-ঘাটে নাইতে গিয়ে দেখে এসেছেন—তুই বলাইদা'র কাটের-টালে কাট চেলাচ্ছিস। আমাকে হেসে বললেন—ছেলের আবার একি সখ চাপলো!—

—সব শুনে, জলে তাঁর চোখ টল্‌টল্ করতে লাগলো। বললেন—গেল পূজোর কাপড় মথুরাকে আমি পরতে দিইনি,

সে ঠাকুর দেখতে পর্য্যন্ত যায়নি, তাতে কি আমার ছেলেকে কম কষ্ট দিয়েছি, তাই না বাছার এই খাটুনি !

—কাকিমার চোখ দে, টস্ টস্ ক'রে জল পড়লো। মুছলেও কমে না ! বল্‌লেন—আমিও তাতে কম কষ্ট পাইনি মা, সেই পর্য্যন্ত ছেলের সঙ্গে মুখ তুলে কথা কইতে পারিনা !"

"আর শোনাসনি কাজলি।" ধম্মা মুখ ফিরে ঢোক গিললে, —"তাঁর দোষ কি, কিন্তু কত-বড় ঘা-মেরে মানুষ আমাকে এমন বানিয়েছে তা যে ভুলতে পারিনা। ছ'-টাকায় ভাই বেচেই না—" বুক ঠেলে দীর্ঘশ্বাস বেরিয়ে গেল !

"যা হবার ছিল হ'য়ে গেছে" এই ব'লেই কাজলার মুখ থেকে হঠাৎ বেরিয়ে গেল—"এখন ভাই তো দেখছিস্।"

সিংহকে যেন সজোরে খোঁচা দেওয়া হ'ল,—ধম্মার মাথায় আগুন লেগে গেল। সে গর্জ্জে উঠলো—"কি বল্‌লি ! খবরদার,—ফের শুনলে জিভ টেনে ছিঁড়ে ফেলবো ! ভদ্দোর লোকের কথা ভদ্দোর লোকে বুঝবে, সে কি আমার ভদ্দোর-লোকের ভাই ছিলো !"……

সে-গর্জ্জন কাকিমার চালায় পৌঁছে প্রতিধ্বনি তুলেছিল, তিনি রাঁধতে রাঁধতে ছুটে এলেন—

"কি রে কাজলি—ছেলেকে কি বলেছিস্ !"

কাজলা অপরাধীর মত জড়সড় হ'য়ে গিয়েছিল, কথাটা যে কোথায় গিয়ে কতটা আঘাত করতে পারে, সে অতশত ভাবেনি।

সে কেঁদে ফেললে—"আমি বুঝতে পারিনি কাকিমা, জেনে-শুনে আমি কি ওকে কষ্ট দিতে পারি ?—ওর তা বিশ্বাস হয় ?"

কাকিমার সামনে ধম্মার এ মূর্ত্তি কোনোদিন প্রকাশ পায়নি। সে সেইখানেই হাঁটুর মধ্যে মুখ গুঁজে ব'সে পড়লো,—রাগ, লজ্জা, ক্ষোভ, বেদনা একসঙ্গে সামলাতে গিয়ে দুধারের পাঁজরা হাপরের মত ফুলে ফুলে উঠতে লাগলো, সে কাঁদছে !

কাকিমা দ্রুত গিয়ে তার মাথায়, পিঠে হাত বুলুতে বুলুতে বললেন,—"তুইও আমাকে কাঁদাবি ধম্মদাস !—ছি বাবা ওঠ, নেয়ে আয়। ত্মাখ দিকি চেয়ে—মেয়ে আমার কতটুকু হ'য়ে গেছে !—ও কি বুঝে বলেছে কিছু !"

কাকিমা আঁচল দিয়ে চোখ মুছিয়ে দিলেন।

অভিমান এসে ভাষা জোগালে ! "তুমি নাকি আমার সঙ্গে মুখ তুলে কথা কইতে পারনা ! তবে আর আমি এখানে প'ড়ে আছি কেন! এখানে আমার কে আছে, কি ঐশ্বয্যি আছে কাকিমা—"

এ আবার কি কথা !

সব তাঁর মনে পড়ে গেল। বললেন,—"কিন্তু আমার ঐশ্বয্যি যে তোরা,—তোরা যে আমার ভগবানের দেওয়া সামগ্রী, আমি কার ভরসায় তেরো বছর কাটালুম ধম্মদাস ! পাছে কোন্‌দিন কি ঘটে—তোর কিছু দেখতে হয়, তোকে খোয়াতে হয়, তাই না তোর ওপর এমনি পাষাণীর মত কঠিন ব্যবহার করে' এসেছি ! এই ভাবনা এই তেরো বছর ব'য়ে আসছি ! রাতে কারুর সাড়া

পেলে, কি একটু শব্দ হ'লে বুকটা ধড়াস্ করে' ওঠে, সমস্ত শরীর হিম হ'য়ে যায়! আমার সব পুজো-আহ্নিকই মিছে রে ধম্মদাস, তোর সুমতি তোর মঙ্গলই চেয়ে এসেছি। কেবল তোর পয়সাটি ছুঁইনি,—পুণ্যির জন্যে নয় ধম্মদাস! যদি তাতে তোর মনে লাগে—তুই ও-কাজটি ছাড়িস্।

—যে মথুরা তোদেরই, কেবল বিইয়েছিলুম আমি, তোর দেওয়া কাপড় তাকে পরতে দিইনি! এত বড় শক্ত সাজা অতি-বড় শত্তুরেও দিতে পারতোনা। আমি কিন্তু সেই সাজাই তোকে দিয়েছি, আর নিজে তা নিয়েছি—দিনরাত। মেয়ে-মানুষ, ও-ছাড়া আমার আর উপায়ও ছিলনা, ভেবেও কিছু পাইনি।"

সকলে নীরব! সহসা—

"আচ্ছা—পায়ের ধূলো দাওতো মা, গঙ্গাস্নান ক'রে আসি।—

—কাজলি! এসেই ভাত চাই, খিদে লেগেছে!"

যেন সে-মানুষ নয়!

কাজলার সঙ্গে চোখোচোখি হ'তেই দুজনের চোখেই নির্ম্মল হাস্যের উজ্জ্বল রেখাপাত!

ধম্মা গামছাখানা টেনে নিয়ে নাইতে চলে গেল।

"তুমি না এলে আজ কি হ'ত কাকিমা!"

"কি আবার হ'ত—ও তেমন ছেলে নয়। ওকে পাগল ক'রে

দিয়েছে। ও কি কিছু করে—ভুলে থাকবার তরে সময় কাটায়। কিছু রেখেছে কি,—কারুর দুঃখকষ্ট সইতে পারে কি!"

"এখন ছাড়লে যে বাঁচি—আর যে ভাবতে পারিনা!"

"ছেড়েছে।"

"আমার তো বিশ্বাস হয়না মা।"

"তুই দেখিস্।"

"তোমার কথা মিথ্যে হয়না—তা জানি।"

তারপর হাসতে হাসতে বল্লে—"তুমি আজ কি করলে বল দিকি কাকিমা! রাঁধতে রাঁধতে এঁটো হাতে এসে সব ছুঁয়ে লেপে এক করলে যে। এখন আবার নাইতে হবে,—বিধবা মানুষ—"

"কেনো, তাতে কি হয়েছে, ছেলেকে ছুঁলে কি দোষ আছে রে পাগ্লি। যাদের আছে তাদের আছে, আমার নেই, নাইবো কেনো?"

"তবে আমিও পায়ের ধূলোটা নি।"

"তোদের এ আবার কি হ'ল।"

কাজলা তাঁর পায়ে মাথা ঠেকালে।

মথুরার হাঁক্ কানে এলো—চচ্চড়ি যে চুঁয়ে পুড়ে আগুন ধ'রে গেল।"

শিবানী ছুটে বেরিয়ে গেলেন।

কথায় কথায় সামান্য কারণে কি যেন একটা ওলট্-পালট্

ঘটে' গেল। একটা দম্‌কা ঝাপটায় সকলের মনের সব ময়লা মুহূর্ত্তে উড়িয়ে দিয়ে স্নিগ্ধ-স্বচ্ছতা এনে দিলে।

*   *   *   *   *

পঞ্চমীর পূজো-মাখানো জ্যোৎস্নাটুকু দেখতে দেখতে ডুবে গেল।

এতক্ষণ মথুরার বিবাহের উপায় চিন্তা চলছিল। ধম্মা বললে,—"কাকিমার কি একখানি গয়নাও আর নেই!"

"তুই যে আজ নতুন লোক হলি! সে বছর মথুরার যখন বিকার হয়—যাতে একচল্লিশ দিন মেয়ে এই যায় এই যায়,—মনে নেই?—মতিবাবু বলায় ভাস্থর যাতে বলেছিলেন—"টাকা না বার করেন—গয়না তো আছে!"—কাকিমার মাকড়ি, বালা, কণ্ঠমালা বেচেই তো মজুমদারকে দেখানো হয়।"

ধম্মদাস উদাস ভাবে বললে,—"এদ্দিন যদি কাট চেলাতুম, রোজ দুটাকার কাজ করতে পারতুম রে। আচ্ছা ভাবিসনি,—মা আছেন।

"কাকিমাকে দেখে যে ভাবতে হয়—ইস্পাতে যেন ঘুণ ধরতে সুরু হয়েছে।"

ধম্মা অন্যমনস্কভাবে—"হু" "আচ্ছা"—ব'লেই উঠে দাঁড়ালো।

"দোরটায় খিল দিয়ে নে।"

"আবার কি?"

"এমনি একটু ঘুরে আসি।"

"তবে কাকিমাকে মিথ্যেবাদী বানাবি !"

"কেনো ?"

"কাকিমা যে আমাকে বল্‌লে—ছেড়েছে তুই দেখিস্‌ !"

"বলেছেন নাকি !"

তারপর হেসে বললে—"কাকিমা অন্তর্য্যামী !—

আজ অন্য কাজ আছে রে, সে-সব নয়। রতনা খবর দিলে একজন আড়কাটি সেথো সেজে চার পাঁচটি মেয়েকে কালীঘাট দেখাবার ছলে, বর্দ্ধমান থেকে এনে বালীর খালের মধ্যে নৌকোয় রেখেছে। আজ রাতে মেটেবুরুজের কুলি-ডিপোয় চালান দেবে,—মরিসসে না ডেমেরায় পাঠাবে। একটি বউ কোলের-ছেলে ফেলে এসেছে—বড় কাঁদছে। দেখে আসি তাদের যদি উপায় করতে পারি।"

মুহূর্ত্ত নীরব থেকে, উদাস ভাবে বললে,—"কাকিমা বলেছেন,—সত্যি ?—ঠিক্‌ বলেছেন রে ! আচ্ছা—

—জ্যোৎস্না ডুবেছে, এইবার তারা বেরুবে, আর আমি দাঁড়াবোনা।"

নিমিষে বেরিয়ে গেল

এ আবার কি ! কাজলা কথা কবার সময় পেলেনা ; তার অন্তরটা কেবল "দুর্গা দুর্গা" করে' উঠলো।

৪

ভবানী চৌধুরীমশাই গ্রামের জমিদার,—সে-কালের বাবুদের

নমুনার শেষ চিহ্নের মতই ছিলেন। দুধের সঙ্গে আফিন্ জ্বাল দিয়ে সরখানি খেতেন। দুহাতে তিনটে হীরের আংটি,—নধর শরীর, বাবরি চুল, বয়স পঞ্চাশের কাছাকাছি। নিতান্ত আবশ্যক না হ'লে গ্রামের বাইরে পা বাড়াতেননা। মাত্র পূজায় পঞ্চমীর দিনটি প্রতি বৎসরই নিজে কলকাতায় যেতেন—কারেন্সিতে নোট ভাঙাতে, আর বস্ত্রাদি কিনতে—পূজার বাজার করতে।

এবারও গিয়েছিলেন।

সুখের শরীর, তার ওপর আজ ঘোরাঘুরিটে অত্যধিক হওয়ায় বড়ই ক্লান্ত হ'য়ে পড়েছিলেন। সন্ধ্যাও হ'ল—এখনো বাজারের অনেক বাকি সুতরাং আমলাদের উপর সে-সব ভার দিয়ে নৌকোয় ব'সে গঙ্গার হাওয়ায় শ্রান্তিমুক্ত হবার তরে একখানা গাড়ী ভাড়া ক'রে জগন্নাথ ঘাটে চ'লে আসেন। বলে' আসেন,—"আমি নৌকোয় থাকবো, তোমরা সত্বর বাজার-সেরে চ'লে এসো।"

নিজের সঙ্গে ছিল মাত্র টাকা শো ছয়কের কাপড়, আতর, গোলাপ, বড়বাজারের সের পাঁচেক রাতাবি সন্দেশ আর নোটে নগদে খুজরায়—হাজার দুই টাকা।

ছিরু-খানসামা সঙ্গে এসে নৌকো ভাড়া করে' তাতে জিনিষ-পত্র তুলে দিয়, সুজুনী বিছিয়ে, ফুর্‌শিতে এক ছিলিম তাওয়াদার তামাক সেজে দিয়ে, তাঁকে বিশ্রাম করতে ব'লে চ'লে গেল। চৌধুরী মশাই ব'লে দিলেন,—"শীগগির আস্‌বি। ফোজদুরী-বালাখানার সের-দশেক তামাক নিতে যেন ভুল না হয়।"

পিরান খুলে মুখ-হাত-পা ধুয়ে, গা মুছে স্নিগ্ধ হ'য়ে, সন্ধ্যাহ্নিক সেরে চৌধুরীমশাই এ-বেলা কাঁচা-আফিন্ই খেতে বাধ্য হলেন। শরীর শ্রান্ত থাকায় একটু বেশীই খেলেন। পরে খানকতক সন্দেশ মুখে দিয়ে জল খেয়ে চক্ষু বুজে আরামে তামাক টানতে টানতে ক্লান্ত শরীর সহজেই শয্যা নিলে।

নাসিকাধ্বনি শুনে দাঁড়িমাঝিরা মুখ চাওয়া-চাউই করে' হাসলে। একজন এসে তাওয়াদার ছিলিমটি তুলে নিয়ে গিয়ে টানতে আরম্ভ করে' দিলে।

* * * *

রাত তখন বারোটা। পঞ্চমীর পাত্লা জ্যোৎস্নাটুকু ডুবে গেছে। অতবড় কলকাতা সহরের সোরগোল্ সারাদিনের অসীম চাঞ্চল্যের পর এড়িয়ে পড়ে' একটু ফুরশৎ পেয়ে যেন ঝিমুচ্ছে। কেবল আকাশের তারা আর জাহাজের আলোগুলি এই ফাঁকে নিঃশব্দে গঙ্গাবক্ষে নেবে পড়েছে। তাদের আনন্দ-স্নান আর মৃদু জলকল্লোল নিশীথিনীর শূন্যবক্ষে—নিস্তব্ধতার নিকষে একটা নিবিড় স্বর একটানা টেনে চলেছে, যাতে মাধুর্য্যও আছে, আবার যার একান্ততায় গা-ও ছম্ছম্ করে! তার মাঝে বেসুরো শব্দ কানে এলেই চমকে উঠ্তে হয়।

আড়কাটির কবল থেকে মেয়েগুলিকে মুক্ত করে'—রতনার সঙ্গে আর তিনজন সঙ্গীর মার্ফৎ তাদের রওনা করে' দিয়ে ধম্মা বড়গঙ্গার মুখে একটা বয়ায় ছিপ্খানা বেঁধে আড়কাটির

লোকদের গতিবিধি লক্ষ্য করছিল। ছিপখানার জলের-রং, সহজে কারো চোখে পড়েনা।

খাটুনি আজ অতিরিক্ত হয়েছে, জোয়ার এলেই ফিরবে—দক্ষিণ-হাওয়াও দিয়েছে।

সহসা নিস্তব্ধ রজনীর বুকখানা চিরে বলির-জীবের কণ্ঠ-নিঃসৃত কাতর ধ্বনির মত কোন্ অসহায়ের একটা হৃদয়ভেদী অন্তিম আবেদন দক্ষিণে-হাওয়ায় ভর করে' ধম্মার কানে ঢুকে প্রাণের মধ্যে লুটিয়ে প'ড়ে থর থর করে' কাঁপতে লাগলো! সে তড়াক-করে' দাঁড়িয়ে ওঠবার সাঙ্গে সঙ্গেই ব'লে উঠলো—"রশি খোল্।"

হুকুমটা যেন ধর্ম্মরাজের কাছ থেকে এল!—"আওয়াজটা দখিন্ থেকে এলো না? উঃ, চার চারটে দাঁড় খালি! পুষিয়ে নিতে হবে—প্রাণ-পণ ভাই! এখনি ব্রহ্মহত্যা হ'য়ে যাবে, গাঁয়ে আর মুখ দেখাতে পারবোনা!"

"কেনো সদ্দার?—কে সদ্দার?"

"গলাটা যেন চৌধুরী মশায়ের, আজ পঞ্চমী না? তাঁকে আজ বেরুতেও দেখেছি।—

—সর্ব্বনাশ হ'য়ে যাবে রে! রাজগঞ্জের দল—ওরা জলেই ফেলে দেয়! নে জোয়ানরা—দু-ঘা মেরে নে ভাই!"

ভেটেল পেয়ে ছিপ ক্ষিপ্ত সর্পের মত ছুটলো!

তিন রশি তফাৎ থেকেই ধম্মা সঙ্গীদের হুকুম করলে—"দাঁড় তোল,—সড়কি।"

পরেই "খবরদার"—কথাটা এমন বজ্রনির্ঘোষে তার মুখ থেকে বেরুলো, বোধ হ'ল যেন আকাশের সব তারাগুলো ঝর্ ঝর্ করে' ঝ'রে পড়লো।

'জয় কালী !'

নিমেষে ছিপও নৌকা স্পর্শ করলে। সঙ্গে সঙ্গে এক জনের পায়ে সড়কি গিয়ে লাগলো।

সে-নৌকোর দাঁড়ি-মাঝিরা তখন ছইয়ের ভিতর ঢুকেছিল। ঘটনাটা এত ক্ষিপ্রগতিতে ঘ'টে গেল যে, সহসা বহু লোক দেখে বা পুলিশের ছিপ ভেবে তারা ভীত-বিমূঢ়ের মত ঝুপ ঝাপ করে' গঙ্গায় লাফ মারলে।

"মারিস্‌নি—যেতে দে," ব'লেই ধম্মা নৌকোয় উঠে পড়লো।

"ওরে, চৌধুরী মশাই-ই তো,—হাত-পা বাঁধা,—শীগ্‌গির একখানা—উঃ, বড় সময়ে মা পৌঁছে দেছেন !"

চৌধুরী মশাই অজ্ঞান অবস্থায়।

"নৌকোর গলুই ছিপে বেঁধে ঘুরিয়ে নে। শাল্‌কে পর্য্যন্ত এমনি যাক্, জিরিয়ে নে জোয়ান। মা কালী মুখ রক্ষে করেছেন।"

চৌধুরী মশার মাথায় মুখে জল দিয়ে হাওয়া করতে করতে সংজ্ঞা আসে,—চোখ চান না !

বলেন—"সব নে বাবা, আরো পাঁচহাজার বাড়ী পৌঁছেই দেবো—ব্রাহ্মণকে প্রাণে মারিস্ নি বাবা।" ইত্যাদি।

বহু আশ্বাস ও অভয় দেবার পর চৌধুরী মশাই চোখ

খোলেন। তবুও মাঝে মাঝে আসন্ন অপঘাত আর মৃত্যু-দূতের ছায়া চোখ থেকে মোছেনা—কেঁপে ওঠেন। এই ভাবে ঘণ্টা খানেক কাটবার পর ধীরে ধীরে তাঁর বিশ্বাস আসে, কতকটা প্রকৃতিস্থ হন।

ঘাটে তাঁর ছেলে শৈলেন লোকজন নিয়ে চিন্তাকুলচিত্তে অপেক্ষা করছিল। নিজের গ্রাম আর আপন-জনদের দেখে তাঁর পূর্ব্ব-শক্তি অনেকটা ফিরে এল!

"এই ধর্ম্মদাসের জন্যে আজ"—ব'লেই ছেলের গলা জড়িয়ে কেঁদে উঠলেন।

ধম্মদাসকে বললেন—"দরকার আছে, তাই শুধু এই কাপড়ের গাঁটগুলি আর আমার গুড়গুড়িটা নামিয়ে দে বাবা। আর যা সব তোর রইল, তুই আমার জীবনদাতা—কাল একবার দেখা করিস্ বাবা।"

"ওকি বলছেন হুজুর, আমি কি এ গাঁয়ের কেউ নই। আপনাকে যে মা-কালী ফিরিয়ে আনতে দিয়েছেন এর চেয়ে বেশী কিছু চাইনা। কাল কি আর গাঁয়ে মুখ দেখাতে পারতুম বাবু!—

—যারা কুঁড়েয় প'ড়ে থাকে, খায় কি না খায়, কেউ খোঁজ রাখেনা, আপনারা তাদের বুঝতে পারবেননা, চলুন পৌঁছে দিয়ে আসি।"

চৌধুরী মশাই একটিও কথা কইতে পারলেন না, কেবল বললেন,—"চল বাবা।"

যেতে যেতে চৌধুরী মশাই বললেন,—"বাবা, তুই আমার প্রাণ দিয়েছিস্—জীবনদাতা,—তোকে আমার অদেয় কিছু নেই, এ-কথাটি মনে রাখিস্। তোকে তোর ইচ্ছামত কিছু না দিলে আমি যে কোন কাজে শান্তি পাবনা ধম্মদাস,—না পূজায়, না মাকে ডেকে।—অন্তর সাড়া দেবেনা, মায়ের নামও গলায় বাধবে।"

"কি চাইব,—দুঃখকষ্ট আমাদের যে—কোনো সাধই রাখতে দেয়নি হুজুর! আচ্ছা এখন মার পূজা তো আগে সারুন গে, তারপর—"

"কবে দেখতে পাবো!"

"দেখলেই দেখতে পাবেন হুজুর! ফি বছরই ত' পূজা বাড়ীতে ধম্মার কাজ—পাতফেলা আর এঁটো নেওয়া।"

চৌধুরী মশাই লজ্জায় কথা কইতে পারলেননা, শেষে বললেন,—"ধর্ম্মদাস আমাদের অবস্থাই আমাদের অপরাধে অভ্যস্ত করে' রেখেছে।"—

ধম্মা আর শুনলেনা। "বড় কষ্ট গেছে, আরাম করুনগে হুজুর।" ব'লেই দ্রুত চ'লে গেল।

৫

আজ ত্রয়োদশী। চৌধুরীমশাই ধম্মাকে আটকেছেন। —তাকে কিছু নিতেই হবে।

অনেক কথা হ'ল। জীবনে কাকিমার চেয়ে বড় কিছু আর

আপনার ব'লে গর্ব্ব করবার তার কাছে ছিলনা। যারা শক্তি ধরে তারা শক্তিরই পূজা করে।

"কাকিমা আমার টাকা ছোবেননা,—তাঁর মেয়ের বিয়ের উপায় নেই,—তবু না। মথুরা কিন্তু তেরো পেরুলো। এখন মজুরি করে' এ কাজ করতে ছু'বছর লাগে। তা ছাড়া উপায়ও দেখছিনা। তা আমি যদি কিছু না নিলে দুঃখিত হন তো এই অসহায়ার ওই মেয়েটির বিয়েটা দিয়ে দিন্। এটা ঐ বাঁচা-বাঁচির কথা নয় বাবু,—সে মা কালী জানেন,—এটা ভিক্ষে করছি হুজুর।"

একটু নীরব থেকে—"কাকিমা না হেসে ছেলের সঙ্গে কথা কইতেননা,—এখন স'রে স'রে থাকেন, পাছে তাঁর মলিন মুখ দেখলে আমার লাগে।" বলতে বলতে ধম্মার গলা ভার হ'য়ে চোখে জল বেরিয়ে এল।

সব শুনে চৌধুরী মশাই কিছুক্ষণ অবাক্ হ'য়ে ধম্মার দিকে চেয়ে থেকে বললেন—"তাতে তোকে আমার কি দেওয়া হ'ল, —তোর লাভ ?"

"সব লাভ কি চোখে দেখা যায় হুজুর ?—এই যে এত খরচ ক'রে মার পূজো করলেন, আপনার লাভটা কি দেখাতে পারেন হুজুর ?—সেই আর কি !"

চৌধুরী মশাই মনে মনে লজ্জিত হ'লেন, বললেন,—"তাই হবে ধম্মদাস।"

"কিন্তু সব ভার আপনাকে নিয়ে এ কাজটি করে' দিতে

হবে, মেয়েটি যাতে সুখে থাকে। তা হ'লেই আমি লাখ টাকা পাবো।"

"আচ্ছা তাই হবে বাবা। আর এই অগ্রানেই যাতে দিতে পারি তার চেষ্টাও পাবো।"

ধম্মা তাঁর পায়ের ধূলো নিয়ে বিদায় হ'ল।

চৌধুরীমশায়ের একটি দীর্ঘশ্বাস পড়লো, তিনি উদাস ভাবে বিমর্ষ মুখে ভাবতে লাগলেন—"জীবনে অনেক কাজই করেছি—তার মধ্যে এমন কাজ একটিও নেই!—

—তাইতো—মেয়েটি যাতে সুখে থাকে—সে কি আমার হাত! ভাবতে লাগলেন।

* * *

সতেরোই অগ্রান মথুরার বিবাহ হ'য়ে গেছে। দেখে সকলেই অবাক্—পাত্র চৌধুরীমশায়ের একমাত্র পুত্র শৈলেন্দ্র!

"জমিদার মশাইকে সকলে ধন্য ধন্য করছে। কেবল বড়ঠাকুরঝি বলছেন—"আমার ভাইঝি কুমু থাকতে কি না—" ইত্যাদি। "তা আমাদের বাড়ীতে ও-বর মানাতো না—মোটে একটি পাস্!—ভায়েরা আমার—হুঁঃ। বলিনি সেজবউ, টাকার ছালার ওপর ব'সে আছে। কি চাপা মেয়ে বাবা! কবে মোরবো কেবল জানিনা লো!"

সেজভাজঠাকরুণ "পাসের" কথায় জ্ব'লে যান, বলেন—"ছাই-পাঁস, বুদ্ধির চাপেই সব গেলেন, কোথাও যেতে জানেন,—না

কথা কইতে জানেন! মেয়েটার যেমন অদেষ্ট। শেষ একটা বাইস্‌ম্যান্‌ জুটবে!”

ভাস্থর ছুদিন আগে থেকে বাড়ী আসেননি।

“লাটসায়েবের মেমের নাকি কি কাজ পড়েছে যা আর-কারুর সাদ্দি নেই করে। চাকরি তো আর ছেড়ে দিতে পারে-না। লাট্‌নীর আবার আর কারুর কাজ পছন্দ হয়না।”—ইত্যাদি—বড়ঠাকুরঝির উক্তি।

* * *

ধম্মা একদিন হাসতে হাসতে বললে,—“মা-গঙ্গার কোলে জ্বালা জুড়োবার জায়গা খোঁজবার জন্যে আর তাড়াতাড়ি করবে-না ত কাকিমা।”

“রোস্‌ বাবা,—মথুরার একটি ছেলে দেখে যাবনা রে!”

“তা বই কি কাকিমা” ব’লেই কাজলা ছুটে গিয়ে তাঁর পায়ে মাথা রেখে হেসে লুটিয়ে পোড়লো!”



# হারু

## ১

তখন দক্ষিণেশ্বর গ্রামের অবস্থা খুবই ভাল; অনেকেই রেড়ির তেলের কারখানা খুলিয়া, রেড়ির তেল ও খোলের কারবারে বেশ দু'টাকা রোজগার করিতেছেন। ঐ সকল কারখানায় কাজ করিবার জন্য মুটে, মজুর, প্রেস্‌ম্যান্ প্রভৃতি শ্রমজীবীরা হুগলী ও বর্দ্ধমান অঞ্চল হইতে ক্রমশঃ দক্ষিণেশ্বরে উপস্থিত হইয়াছে এবং কেহ কেহ স্থায়ী রকমে বাসও করিতে আরম্ভ করিয়াছে। তাহাদের মধ্যে জাহানাবাদ অঞ্চলের হারান বাগ্‌দিও একজন। দক্ষিণেশ্বরে সে হারু মুটে বলিয়াই পরিচিত।

হারু দিননাথ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের বহির্ব্বাটিতেই আশ্রয় লইয়াছিল এবং হরনাথ রায়ের রেড়ির কলে মুটের কাজ করিত। হারুর বয়স আন্দাজ পঁয়ত্রিশ, সে বেশ

বলিষ্ঠকায় ও কর্ম্মনিষ্ঠ। তাহার মুখে সর্ব্বদাই একটা আনন্দভাব দৃষ্ট হইত, এবং তাহার বিনীত ব্যবহার সকলের নিকটেই মধুর ও প্রিয় ছিল। সে মাসে ৩০।৩৫ টাকা উপার্জ্জন করিত এবং প্রতিবৎসর চাষবাসের সময় তুই মাসের জন্য বাড়ী যাইত।

* * * *

হরনাথ রায় মহাশয়ের রেড়ির কলে রামহরি ভট্টাচার্য্য সরকারের কাজ করিতেন।

নিজের আবশ্যকমত চার পাঁচ টাকা বাদে, উপার্জ্জনের বাকি টাকাটা হারু সরকার মহাশয়ের কাছে জমা রাখিত এবং বাড়ী যাইবার সময় বীজ খরিদ ও চাষ-বাসের জন্য তাহা লইয়া যাইত।

ভট্টাচার্য্য মহাশয় যখন বুঝিলেন, হারু নিতান্ত ভাল মানুষ, তাহার চক্ষুলজ্জা খুবই বেশী এবং হাতে টাকা থাকিতে 'নাই' বলিয়া কাহাকেও ক্ষুণ্ণ করিবার শক্তি তাহার নাই,—তখন তাহার নিকট আবশ্যকমত দশ বিশ টাকা কর্জ্জ লইতে তাঁহার আর সঙ্কোচ রহিলনা। হারু বলিত—"এ ত' আপনাদেরই টাকা, আমাকে কেবল বাড়ী যাবার সময় সাহায্য করলেই হবে।" সেই অবধি ভট্টাচার্য্য মহাশয় মধ্যে মধ্যে কর্জ্জ লইতেন এবং তদুপযুক্ত

আশীর্ব্বাদ করিতে ভুলিতেন না; তাহার প্রধান কারণ, হারু সুদ লইত না, সুদের পীড়া সে পূর্ব্বে পাইয়াছিল।

এই ভাবে ৬।৭ বৎসর গত হইবার পর রামহরি ভট্টাচার্য্যের কন্যার বিবাহ উপস্থিত হইল। হরনাথ রায় মহাশয়ের নিকট তিনি পিতৃ-শ্রাদ্ধ উপলক্ষে যে ঋণ করিয়াছিলেন, তাহা আজিও পরিশোধ করেন নাই, সুতরাং তাঁহার নিকট পুনর্ব্বার ঋণের প্রস্তাব কি করিয়াই বা করেন! পুত্রের বিবাহে বৈবাহিকের নিকট যে নগদ চারিশত টাকা গোপনে আদায় করিয়াছিলেন,—ঋণ পরিশোধ না করিয়া তাহা চোটা সুদে ধার দিয়া থাকেন। সেরূপ লক্ষ্মীমন্ত টাকায় হাত দেওয়াও তাঁহার পক্ষে সম্ভব নহে। সুতরাং হারুর জমা-খরচের হিসাব দেখিবার জন্য খাতার উপর একবার লোলুপ দৃষ্টি করিলেন,—দেখিলেন, হারুর নামে ৩৬০৲ টাকা জমা রহিয়াছে। কিন্তু এত টাকা সে ধার দিতে রাজী হইবে কি!

সাত-পাঁচ ভাবিয়া পরদিন তিনি দীর্ঘ ফোঁটা কাটিয়া নামাবলী দ্বারা সর্ব্বাঙ্গ আচ্ছাদন করিয়া কর্ম্মস্থানে আসিলেন। টিকিতে এমন একটি বড়গোছের বিল্বপত্র সংলগ্ন করিলেন, যেন তাহা সহজেই লোকের দৃষ্টি আকর্ষণ করিতে পারে।

হারু নিত্য সন্ধ্যার সময় তাহার দৈনিক পারিশ্রমিক লইতে সরকার মহাশয়ের নিকট আসিত;—সে-দিনও আসিল।

প্রণামান্তে সে বলিল—"সরকার মশাই, আজ আপনাকে এমন আন্‌মনা দেখছি কেন ?"

রামহরি ভট্টাচার্য্য এই প্রশ্নেরই অপেক্ষা করিতেছিলেন ;—তাঁহার অভিনয় নিষ্ফল হয় নাই। তিনি বলিলেন,—"কি আর বোল্‌বো হারু, বড়ই বিপদে পড়েছি বাবা,—মেয়েটার বে' না দিলে জাত যায়। অনেক চেষ্টায় ভগবান্ একটি পাত্র জুটিয়ে দিলেন বটে, কিন্তু আজ দশদিন হ'ল, হাতে যা ছিল জমানৎ দিয়ে ছেলেটার একটা চাকরী ক'রে দিয়েছি,—দেখলুম কাজটায় বেশ দু'টাকা রোজগার আছে ;—হাত একেবারেই খালি ক'রে বসেছি হারু। কি ক'রেই বা জান্‌বো বল যে, দশ দিন পরেই মেয়েটার ভাগ্যে এমন সুপাত্র এসে জুটবে !—

—এখন কি করি, কোথায় যাই, কার কাছে যাই—ভেবে কূল-কিনারা পাচ্চি না ! কন্যাদায়ের চেয়ে আর দায় নেই বাবা,—এ বিপদে কে আমাকে উদ্ধার করে' আমার জাতরক্ষা ক'রবে,—সেই চিন্তাতে আজ আর অন্ন পেটে দিতে পারিনি, হারু—তোমাকে ছেলের মত দেখি,—বলে'ও একটু স্বস্তি পাই। অত বড় প্রাতস্মরণীয় বাপ-পিতামোর বংশে জন্মে আজ কি না এই সামান্য,—থাক্, তোমার মনটাও আবার খারাপ করি কেন। নাও—আজকের এই…"

পর দুঃখে হারুর প্রাণ স্বভাবতই কাঁদিত,—পরোপকারের সাধ্যমত চেষ্টা বা যত্নের কোন দিনই তাহার ত্রুটি ছিলনা।

সে তৎক্ষণাৎ বলিল—"আপনি ভাববেননা,—যে টাকাটা আমার নামে জমা আছে, তাই নিয়ে এখন মেয়ের বিয়েটা শীগ্‌গির শীগ্‌গির দিয়ে ফেলুন। অমন সুপাত্তোর ছাড়বেননা। অনেকদিন হ'ল আমার বাবা একজনের জামীন্ হয়েছিলেন, কিন্তু সে লোকটা ফেরার হওয়ায় আমাদের জমি-জমা বসতবাটী সবই বন্দক প'ড়ে আছে—সে প্রায় সুদে আসলে চারশো টাকায় দাঁড়ালো। সেইটে শোধ ক'রে ভিটেটা খালাস্ কোরবো বোলে ঐ টাকাটা রাখ্‌চি। আমার তাড়া নেই, এখনও এক বছর সময় আছে,—তারির মধ্যে আমাকে কৃপা ক'রলেই হবে।—যান, এখন আগে আহার করুনগে।"

রামহরি ভট্টাচার্য্য মহাশয় অবাক্ করুণ দৃষ্টিতে চাহিয়া—"আমার যে ভাগ্য—স্বপ্ন নয় তো বাবা।" বলিতে বলিতে উঠিয়া দাঁড়াইয়া হারুকে জড়াইয়া ধরিলেন এবং পৈতা শুদ্ধ হাত তাহার মস্তকে রাখিয়া বলিলেন,—"বাবা, তুমি আমার বড় ছেলে! এ উপকার আমার বংশের কেউ কখনও ভুলবে-না। তুমি আমাদের জাত রাখলে, তুমি আমাকে বাঁচালে! তোমার কল্যাণে এখন আর আমি ঋণ পরিশোধের জন্যে ভাবি না;—দেবেন আমার মাসে কম্‌সে-কম্ ৬০।৭০ টাকা উপরী রোজগার করবেই করবে,—মায় সুদ্ তিনশো যাট্ টাকা শোধ দিতে ছ'মাসও লাগবেনা। আমি আর তোমাকে কি আশীর্ব্বাদ ক'রবো—তুমি লক্ষপতি হও।" এই বলিয়া টিকি-সংলগ্ন বিল্বপত্রটি সযত্নে খুলিয়া তাহার হস্তে দিলেন।

হারু প্রণাম করিয়া বলিল,—"সুদের কথা তুল্‌বেননা ;—টাকাটা বিশেষ দরকার, তাই সময়ের কথাটা জানিয়ে রাখ্‌তে হ'লো।"

*  *  *  *

তিন বৎসর হইল রামহরি ভট্টাচার্য্যের কন্যার বিবাহ হইয়া গিয়াছে। শ্বশুরের চেষ্টায়—শ্বশুরের অফিসে সত্য-সত্যই দেবেন কুড়ি টাকা বেতনে একটি কেরাণীগিরি কাজ পাইয়াছে, কিন্তু সে-টাকা তাহার পোযাক-পরিচ্ছদেই ব্যয় হয়। হারুর টাকার জন্য কাহারও কোনদিন কিছুমাত্র চেষ্টা বা চিন্তার ভাব দেখা যায় নাই। দেবেন কেবল একদিন বাপকে জিজ্ঞাসা করিয়াছিল—"কোন লেখাপড়া নেই ত'!"

২

হারু যে বাসায় থাকিত, তাহার পার্শ্বেই দেবকালী ঘোষালের বাড়ী। দেবকালী বাবু একটু মোটা-মাইনের চাকুরী করেন,—মেজাজ্‌টা একটু নিম-সাহেবী গোছের। বেতনের ওজনে, তিনি তাঁহার লেখাপড়া ও জ্ঞানবুদ্ধির ওজনও একটু ভারি করিয়াই ভাবেন। গ্রামের কেহ কখনও তাঁহাকে অমিশ্র বাংলা কথা

কহিতে শুনে নাই,—এমন কি স্ত্রীলোকেরাও নহে। তাঁহার অবস্থা-হীনা বিধবা পিসির একটি পুত্র লেখাপড়ার জন্য আসিয়া তাঁহার বাটীতে বাস করিতেছিল। তাহার বয়ঃক্রম ত্রয়োদশ হইবে,—নাম বিনোদ। লেখাপড়া অপেক্ষা বাজার-হাট করাই ছিল বিনোদের বড় কাজ।

উপর্য্যুপরি দুই বৎসরই বিনোদ পরীক্ষায় সুখ্যাতির সহিত উত্তীর্ণ হইয়া প্রাইজ পাওয়ায় এবং দেবকালী বাবুর পুত্র বিজয়ের পরাজয়ের সংবাদ প্রচার হওয়ায় ও গ্রাম মধ্যে তাহা লইয়া একটা অনুচ্চারিত ভাব বিজয়ের মাতা সুস্পষ্ট অনুভব করায় বিনোদ বাড়ীর চক্ষুশূল হইয়া পড়িয়াছিল।

একদিন হঠাৎ তাহার কলেরার লক্ষণ দেখা দেওয়ায়, দেবকালী বাবু রোগটিকে খুবই bad type-এর ও real Asiatic স্থির করিয়া সেই দিনই স্ত্রী-পুত্রাদিকে নিজের শ্বশুরালয়ে স্থানান্তরিত করিলেন এবং স্বয়ং অন্যত্র আহারের ব্যবস্থা করিলেন —বিনোদকে দেখা-শুনার ভার ঝির উপরেই ন্যস্ত হইল।

দেবকালী বাবু আপিস যাইবার সময় ভরাপেটে রুবিণীর-ক্যাম্ফর-সিক্ত রুমালখানা নাকে চাপিয়া ধরিয়া একবার বহির্ব্বাটী হইতে বিনোদের সংবাদ লইয়া গেলেন। ঝি নাক-মুখ ঝাঁকাইয়া আপনা-আপনি বলিল—"ভদ্দর লোক যেন দুনিয়ায় কেউ না হয়!"

ঝির কাচ্চাবাচ্চা আছে,—সন্ধ্যার পরই সে বাড়ী চলিয়া যাইবে,—এদিকে রোগের প্রকোপ ও বিনোদের যাতনা বাড়িতে

লাগিল। বিনোদ কাতর হইয়া ঝিকে বলিল,—“দিদি, আমি বোধ হয় আর বাঁচবোনা, মাথা জলে যাচ্চে। মা কাছে থাক্‌লে—” বলতেই, দুই চক্ষে জল গড়াইয়া পড়িল। একটু সামলাইয়া বলিল,—“দিদি, মাকে আমার প্রণাম জানিও, আর আজ আমাকে রাত্তিরে একলা ফেলে যেও না। না হয় হারু দাদাকে ডেকে দিও, আমার ত' জল-গড়িয়ে খাবার আর বল নেই!”

ঝি চক্ষু মুছিয়া বলিল, “ভয় কি দাদা, তুমি সেরে উঠবে। এই আমি তোমার মাথায় হাত বুলিয়ে দিচ্চি। হারুকে না ডেকে দিয়ে কি আমি যাব!”

৩

হারু আজ তিন দিন তিন রাত বিনোদের মাতার-স্থান অধিকার করিয়াছে,—তাহার শয্যা-ত্যাগ করে নাই। কেবল ডাক্তার ডাকা ও ঔষধ-আনার সময় মাত্র বহির্বায়ুর সংস্পর্শে আসিত। চতুর্থ দিনে ডাক্তার বাবু বলিলেন,—“আর কোন ভয় নাই।” তখন ঝির হাতে দুটি টাকা ও পথ্যের ভার দিয়া হারু বাসায় আসিল।

আজ তিন দিন পরে ভাত রাঁধিয়া দু'চার গ্রাস খাইবার পর হারুর বমন ও ভেদ আরম্ভ হইল। দ্রুত বলহীন হইয়া পড়ায় সে বুঝিল—এ-যাত্রা আর তার রক্ষা নাই। ভাবিল—এ-সংক্রামক রোগ লইয়া আশ্রয়-দাতাকে বিপন্ন করিবনা,—এখনও শক্তি আছে—মা-গঙ্গার কোলেই স্থান লইগে। পরে, বহু কষ্টে

ধীরে ধীরে দাতারাম মণ্ডলের ঘাটে আসিয়া শয়ন করিল এবং একজন সহ-কর্ম্মীকে দেখিতে পাইয়া বলিল,—"ভাই দয়া করে' দাদাঠাকুরকে কি রায় মশাইকে যদি একবার ডেকে দিস্ !"

দেখিতে দেখিতে ভদ্র ও ইতর স্ত্রী-পুরুষে দাতারাম মণ্ডলের ঘাট ভরিয়া গেল। হারুর গুণে ও ব্যবহারে সকলেই তাহাকে আপনার জন বলিয়া ভাবিত ও ভালবাসিত। তাই সকলেই যেন আজ একটা আসন্ন ক্ষতির আশঙ্কায় বিচলিত !

তারাচরণ বাবু ডাক্তারের জন্য ছুটাছুটি করিতেছেন। কেবল রামহরি ভট্টাচার্য্য ওরফে সরকার মহাশয়, এই সংবাদ পাইয়াই, একটা জরুরী কাজে বরাহনগরের পথ দিয়া কলিকাতায় রওনা হইয়া পড়িলেন,—ঘাটের সোজা-পথটা আজ আর মাড়াইলেননা।

দিনবাবু, রায় মহাশয়, কানাইবাবু প্রভৃতি গ্রামের বিশিষ্ট ভদ্রলোকেরা সকলেই উপস্থিত হইয়াছিলেন। তারাচরণ বাবু উৎকণ্ঠার সহিত ডাক্তারের আগমন প্রতীক্ষা করিতেছিলেন। মুহূর্ত্তগুলা যেন যুগ বলিয়া তাঁহার বোধ হইতেছিল। হারু জোড়হাত করিয়া বলিল,—"আমার আর বেশী দেরি নেই; ডাক্তারের তরে চেষ্টা পাবেননা, আমার দু'-একটা কথা বলবার আছে, এখনও বোধ হয় বল্‌তে পারব।"

কানাইবাবু বলিলেন,—"বল, আমরা শুনছি।"

হারু বলিল,—আমার গেঁজেতে বারোটি টাকা আছে। শ্যাম-দোকানী চালের দরুণ ৪॥০ টাকা পাবে; সর্ব্বানন্দ কাপড়ের দাম ৩।০ পায়; কেষ্টপালের কাছে এক নাগরী গুড় নিয়েছি,

সে ॥৵১০ পায়। হরিহর বাবুর কাজ করেছিলুম, ।৴০ পাওনা হয়েছিল, তিনি ১৲ টাকা দিয়েছিলেন,—বাকিটা ফেরৎ দেওয়া হয়নি। কত হ'ল দাদা মশাই ?”

কানাইবাবু। আট টাকা সাড়ে পনর আনা।

হারু। তা হ'লে ১২৲ টাকার মধ্যে কি রইল ?

কানাইবাবু। তিন টাকা এক-আনা।

হারু অতি কাতরভাবে বলিল,—“তাতে ত ঘাট-খরচ হয়না। আমার আর ত কিছু নেই, একটা ঘটি আর একখানা পেতলের থালা আছে কেবল। যা' কিছু কম পড়ে, আপনারা কেউ দয়া করে' আমাকে ভিক্ষে দেবেন,—আপনাদের গ্রামে ছেলের মত ছিলুম—” হারুর স্বরভঙ্গ হইয়া আসিল।

রায় মহাশয় বলিলেন,—“সে কি হারু! আমরা জানি, তুমি রামহরি ভট্টাচার্যের কাছে সাড়ে তিনশত টাকার উপর পাও। আরও কয়জনের কাছে কিছু-কিছু পাও। তা-ছাড়া এ মাসে যা কাজ করেছ,—আমার কাছেই তার জন্যে তোমার অন্ততঃ পঁচিশ টাকা পাওনা হবে। সব আদায় হ'লে পাঁচশো টাকার কম হবেনা। তোমার ছেলে আছে শুনেছি। তুমি কেবল দেনার কথাই কইলে,—সে ত' কিছুই নয়। এখন একবার সকলের সামনে তোমার পাওনাটার কথা খুলে বল।”

হারুর বক্তব্য শেষ হইয়াছিল। কিন্তু সকলে বার বার বলায় সে অবশিষ্ট বলটুকু সংগ্রহ করিয়া ক্ষীণ কণ্ঠে বলিল,—“এতদিন যে গ্রামের অন্নজল খেলুম, আপনাদের পায়ের ধুলে

পেলুম,—যাবার সময় সে-গ্রামের লোককে টাকার জন্যে বিপদে ফেলে যাব! হাতে থাক্‌লে কি কেউ দিতেননা। ছেলেটা এসে নানা রকমে পীড়ন করতে পারে। সে-সব আমার পাওয়া হয়েছে। সে ছোটলোকের ঘরের ছেলে,—আশীর্ব্বাদ করুন যেন খেটে খেতে পারে!"

কানাইবাবু উদাস ভাবে গঙ্গার দিকে চাহিলেন। তাঁর অজ্ঞাতেই ধীরে ধীরে একটি দীর্ঘনিশ্বাস বহিয়া গেল।

তারাচরণ বাবু সন্তপ্ত হৃদয়ে বলিলেন,—"হারু, ভগবানের দূতের মত তুমি একদিন নিজে এসে স্ব-ইচ্ছায় আমার বিপদের সময় ৪০৲ টাকা সাহায্য না করলে, রমেশকে আমি মৃত্যুমুখ থেকে বাঁচাতে পারতুমনা। কিন্তু এখনও যে বাবা আমি সেই মোহর গুলির অর্দ্ধেকও শোধ করতে পারিনি!"

হারু বিদায় মুহূর্ত্তের সমগ্র শক্তিতে বলিয়া উঠিল,—"সে টাকা আমি রমেশ দাদাকে দিয়েছি।"

পরেই ক্ষীণ স্বরে বলিল,—"একটু গঙ্গাজল আর পায়ের ধূলো দিন্।"

জল খাইয়া হারু অস্পষ্ট কণ্ঠে বলিল,—"দেহটা শ্যাল-কুকুরে" —আর তার কথা সরিলনা, দুই চক্ষে জল গড়াইয়া পড়িল।

তারাচরণ বাবু বেদনা-বিহ্বল-কণ্ঠে বলিয়া উঠিলেন,—"আমার পুত্র-বিয়োগ হচ্চে,—সে ভার আমার।"

হারু কষ্টে হাত তুলিয়া প্রণাম করিবার চেষ্টা করিল, হাত দুটি অবশ হইয়া দুই পার্শ্বে পড়িয়া গেল।

তারাচরণ বাবু বালকের মত কাঁদিয়া উঠিলেন। সকলেই গভীর বেদনাতপ্ত শ্বাস ফেলিয়া চক্ষু মুছিলেন। জোয়ারের জল "সর সর" শব্দে দাতারাম মণ্ডলের ঘাটের সোপান-শ্রেণী উত্তীর্ণ হইয়া হারুকে অঙ্কে লইতে যেন ছুটিয়া আসিল!

সশব্দে ডাক্তার বাবুর গাড়ীও ঘাটে আসিয়া দাঁড়াইল। ডাক্তার বাবু তাড়াতাড়ি নামিলেন। তারাচরণ বাবু তাঁহাকে দেখিয়া কাঁদিতে কাঁদিতে দারুণ ক্ষোভের সহিত বলিলেন,—"হারু চলে গেল—তার পর এলেন ডাক্তার বাবু! গরীবকে বাঁচাতে একটু চেষ্টাও করলেননা।"

ডাক্তার বাবু হারুকে খুবই জানিতেন। তিনি বড়ই দুঃখিত ও লজ্জিত হইয়া বলিলেন,—"দশটার সময় রামহরি ভট্টাচার্য্যের ছেলে দেবেন, আমায় জেদাজেদি করে' তার পিসিকে দেখ্‌তে কেদিটিতে নিয়ে গিছ্‌লো। সেইখানেই খাওয়ার হাঙ্গামা ক'রে মিছিমিছি ৪।৫ ঘণ্টা দেরি করালে! এইমাত্র বাড়ীতে পা দিয়েই খবর পেলুম,—গাড়ি না ছেড়ে তাতেই চ'লে এসেছি।"

একটু বিমর্ষ থাকিয়া পুনরায় বলিলেন,—"বিশেষ কিছুই না! গিয়ে শুনলুম,—পুরোনো কলিক্-ব্যথা,—অমন হামেসা হয়। হায় হায়! তার তরে হারুর জন্যে একবার চেষ্টা ক'রেও দেখা হ'ল না!" এই বলিয়া ব্যথিত অন্তরে মাথা হেঁট করিলেন।

কানাই বাবু, রায় মহাশয় প্রভৃতি সকলেই ক্ষণেক পরস্পরের মুখ-চাওয়া-চাওই করিয়া নীরব রহিলেন।

কেবল রামহরি ভট্টাচার্য্য রজনীর অন্ধকারে দুর্গানাম জপ করিতে করিতে কলিকাতা হইতে গ্রামে ফিরিলেন এবং হারু ইহধাম ত্যাগ করিয়াছে শুনিয়া একটা আরামের নিঃশ্বাস ফেলিলেন। *



* এই গল্পটি আমার বহুদিন পূর্ব্বের লেখা—প্রথম রচনা। সেই মোহেই ইহা পুস্তক মধ্যে রক্ষিত হইল।—লেখক

# অন্নপূর্ণা

## ১

অচলেশ গঙ্গোপাধ্যায়ের বাড়ী যশোহরে। বি-এ পড়িবার সময় তাহার পিতৃবিয়োগ হওয়ায় এবং অন্য কোন অভিভাবক না থাকায়, তাহাকে লেখাপড়া ছাড়িয়া সংসারনির্ব্বাহের উপায়-চিন্তায় মন দিতে হইল। কলেজে ইংরাজী ও সংস্কৃতের জন্য তাহার যশ ও প্রতিষ্ঠা ছিল, তাই লেখা-পড়া ছাড়িতে তাহার মনঃকষ্টের অবধি রহিলনা। সে যখন দেখিল, সামান্য পৈতৃক জমিজমা যাহা আছে তাহাতে মোটা ভাত-কাপড় একপ্রকার চলিয়া যাইতে পারে, তখন নিষ্কর্ম্মাও না থাকিতে হয়, অথচ স্বাধীন ভাবে বিদ্যাচর্চ্চাও চলে, এমন একটা কিছু ভাবিতে লাগিল।

দিন-কতক পরেই সে সাত আট বৎসরের দশ বারোটি বালিকা লইয়া নিজের বহির্বাটীতে একটি বালিকা-বিদ্যালয় খুলিল ও স্বয়ংই তাহাদের পড়াইতে লাগিল।

জগতের কোথাও বুদ্ধিমান্ বা বিজ্ঞ লোকের অভাব নাই। ভগবান্ বোধ হয় সর্ব্বাগ্রে তাঁহাদের সৃষ্টি করিয়া, পরে জগৎ সৃষ্টি করিতে সাহস পাইয়াছিলেন, নচেৎ মাটীর জগৎ সত্যই মাটী হইয়া যাইত।

বিজ্ঞেরা বলিলেন,—"যদিও অচলেশ ভাল ছেলে, তাহার বিদ্যাবুদ্ধি ও স্বভাবচরিত্র সম্বন্ধে গ্রামে সুযশই আছে, কিন্তু

আমরা এত-লোক থাকিতে মেয়ে ইস্কুলের খেয়ালটা তাহার মাথাতেই আসিল কেন? যাহা হউক, সে বিবাহ না-করা পর্য্যন্ত কোন বুদ্ধিমান্ লোকেরই ও স্কুলে মেয়ে পাঠান উচিত নয়,"—ইত্যাদি।

এই মন্তব্যটা প্রকাশ পাইবার পর কেহ কেহ বুদ্ধিমান্ হইবার লোভ সংবরণ করিতে পারিলেননা,—মেয়েদের স্কুলে যাওয়া বন্ধ করিলেন।

অচলেশ বুঝিল,—গ্রামের হরিশ রায় মহাশয়ের কন্যার বিবাহের প্রস্তাব প্রত্যাখ্যান করাটা ভাল হয় নাই। তাহার ইচ্ছা ছিল,—যদি বিবাহই করিতে হয় ত কোন গরীব-ব্রাহ্মণের কন্যাকেই গ্রহণ করিবে। হরিশ রায় সঙ্গতিপন্ন লোক, তিনি অনায়াসেই অন্যত্র কন্যার বিবাহ দিতে পারিবেন এবং এই কথাই সে হরিশ রায়কে বলিয়াছিল।

হঠাৎ চারি পাঁচটি মেয়ে স্কুল পরিত্যাগ করায় অচলেশ চিন্তিত হইয়া পড়িল। সে ইতিকর্ত্তব্য স্থির করিতে পারিতে-ছিলনা। এমন সময় এক দিন একটি পরিচিত সদাচারী গৃহী-সাধু আসিয়া তাঁহার কন্যাটিকে গ্রহণ করিতে অনুরোধ করায় অচলেশ আর দ্বিরুক্তি করিলনা। সেই মাসেই শুভকার্য্য সমাধা হইয়া গেল। অচলেশ, সাধুকন্যা ও সাধুর আশীর্ব্বাদমাত্র লইয়া ঘরে ফিরিল।

সাধু শ্যামাচরণ চক্রবর্ত্তী অতি সাত্ত্বিক প্রকৃতির লোক ছিলেন। তাঁহাকে সে-অঞ্চলের সকলেই শ্রদ্ধাভক্তি করিত;

সুতরাং হরিশ রায়ের মাথায় যে-সব পাকা পাকা চালগুলি দশমহাবিদ্যার মত উদয় হইয়াছিল, অচলেশের বিপক্ষে তাহার একটিও প্রয়োগ করিতে না পারিয়া তিনি নিদারুণ মর্ম্মপীড়া ভোগ করিতে লাগিলেন ও নিজের কাছে যেন জীবন্মৃত হইয়া রহিলেন।

অচলেশের মেয়ে-স্কুলটি দিন দিন উন্নতি লাভ করিতে লাগিল। তাহার দিনগুলিও বেশ কাটিতে লাগিল। কিন্তু বেশী দিন বেশ-কাটা জগতের নিয়ম নহে,—তাহাতে তাহার চলে না। তিন বৎসর না যাইতেই একটি কন্যা রাখিয়া ও কন্যার নাম অন্নপূর্ণা রাখিয়া অচলেশের পত্নী ইহধাম ত্যাগ করিলেন। অন্নপূর্ণা তাহার দিদিমার নিকট মানুষ হইতে লাগিল।

২

সেই অন্নপূর্ণা এখন চৌদ্দ বৎসরের মেয়ে। বাপের কাছে পুত্রনির্ব্বিশেষে লেখাপড়া ও দিদিমার কাছে গৃহকর্ম্মাদি শিখে। এক বৎসর হইল, তাহার দাদামহাশয়—সাধু শ্যামাচরণ দেহ রাখিয়াছেন। তাঁহার নিকট ধর্ম্ম ও পৌরাণিক কথাদি শুনিয়া অন্নপূর্ণার জ্ঞানটা তাহার বয়সকে ছাপাইয়া যেমন অনেকখানি বাড়িয়া গিয়াছিল, তেমনই তাহার স্বভাবটাও বয়সকে তাহার প্রাপ্য মর্য্যাদা না দিয়া, প্রায় অজ্ঞান বালিকাদের কোটায় নামিয়া আসিতেছিল। ফলে, তাহার বয়সটা কোন দিকেই সামঞ্জস্য পায় নাই।

কন্যাকে লেখাপড়া শিখাইবার এতটা পরিশ্রম পণ্ড হইল দেখিয়া, অচলেশ বড়ই মর্ম্মাহত হইল এবং আর ও-সম্বন্ধে সময় নষ্ট করা বৃথা ভাবিয়া তাহার বিবাহের জন্য একটি সৎপাত্র অনুসন্ধান করিতে লাগিল; কিন্তু বহু চেষ্টা করিয়াও কোন সুবিধা করিতে পারিলনা। কেহ একটু আশ্বাসও দিলনা, ভাল করিয়া কথাও কহিলনা, ছেলের দামটাও বলিলনা।

* * * *

হঠাৎ একদিন হরিশ রায় আসিয়া বলিল,—"কি গো অচলেশ বাবু, মেয়ের বে'র কিছু স্থির হ'ল?"

অচলেশ। আজ্ঞে না, কিছুই ত করতে পারিনি।

হরিশ। বল কি! জাত-জন্ম যে থাকবেনা হে,—সমাজ এখনো মরেনি…

অচলেশ। আপনারা অনেককেই জানেন,—একটু দয়া করে' যদি—

কথা শেষ করিতে না দিয়াই হরিশ রায় বলিল,—"তোমার বলার অপেক্ষায় ব'সে আছি কি, বলিনি কি আর! কিন্তু যে মেয়ে বানিয়েছ, মেয়ের গুণ ত আর চাপা নেই! নাম করতেই দেখলাম, সাতখানা গাঁয়ের লোক শিউরে উঠল!"

তিনি যে বলিবার অপেক্ষা না রাখিয়াই সব বলিয়াছেন, হরিশ রায়ের এত বড় সত্য কথাটা বিশ্বাস করিতে অচলেশের দ্বিধামাত্র হয় নাই।

এত দিন সে চিন্তিতই ছিল, এইবার সে সত্যই ভীত হইল। কারণ, অন্নপূর্ণার প্রকৃতি স্বাধীন, তাহার সাহস পুরুষোচিত। গ্রামের স্ত্রী-পুরুষ সবাই তাহার আত্মীয়, সকলের কাছেই তাহার অবাধগতি। এই সব কারণে, গ্রামে তাহার "নির্লজ্জা, মর্দ্দা-মেয়ে" বলিয়া নিন্দা ছিল।

গৃহস্থ-কন্যার বিবাহ সম্বন্ধে এ-সব কথা যে অনুকূল নহে, তাহা অস্বীকার করিবার উপায় নাই। তাহার উপর হরিশ রায়ের অযাচিত অনুগ্রহ।

হস্তস্থিত খোলা-পঞ্চদশীখানা অচলেশের চক্ষুতে কেবল মসীলেপনই করিতে লাগিল। এমন সময় কোথা হইতে হঠাৎ অন্নপূর্ণা আসিয়া বলিল,—"বাবা, দিদিমার শরীর আর ভাল থাকছেনা, তিনি শীগ্‌গিরই কাশীবাস করতে যাবেন।"

অচলেশ অন্যমনস্কভাবেই বলিল,—"কার সঙ্গে, দেখবে শুনবে কে?"

অন্নপূর্ণা বলিল,—"আমি সঙ্গে যাব, আমিই দেখবো শুনবো।"

শুনিয়া অচলেশের অন্যমনস্কভাবটা ছুটিয়া গেল, সে হাসিয়া ফেলিল।

অন্নপূর্ণা গম্ভীরভাবে বলিল,—"কেন! তিনি আমাকে লালন পালন করেছেন, এখন তাঁর সেবা-শুশ্রূষা আমি করব না ত করবে কে? তাঁর আর কেই-বা আছে!"

অন্নপূর্ণার কথাগুলির মধ্যে এমন একটা সত্য ও দৃঢ়তার সুর

ছিল যে, অচলেশ আর সে-কথার উত্তর দিতে না পারিয়া বলিল,—"খরচ যোগাবে কে ?"

অন্নপূর্ণা বলিল,—"দাদাম'শায়ের দুচার জন শিষ্য দেবেন।"

অচলেশ জানিত, অন্নপূর্ণা যতই উন্মাদ-প্রকৃতির হউক, সে মিথ্যা কথা কহিবেনা ; আর যেটাকে সে উচিত বলিয়া ভাবে, তাহাতে বাধা দেওয়াও কঠিন। তাই ধীরভাবেই সে বলিল,—"অনু, তোর বিবাহের জন্যে আমি ব্যস্ত হয়ে রয়েছি, কেউ যদি দেখতে আসে ! এ-সময়ে কি অত দূর যায় মা !"

অন্নপূর্ণা বলিল,—"যিনি আমাকে মানুষ করেছিলেন, তাঁর অসময়ে আমি তাঁকে দেখবনা ! তাঁর স্বামি-পুত্র থাকলেও বা কথা ছিল। বে-টে এখন থাক বাবা, আমি তাঁকে ছেড়ে কোথাও থাকতে পারবনা। আর তুমি অত ভাব কেন বল দিকি ? মানুষের ইচ্ছায় কিছুই হয়না, যখন যা হবার আপনি হবে, তুমি ভগবানের উপর ভার দিয়ে বই নিয়ে বসে' থাক।—যাই, বাঁড়ুয্যেদের উপেনের পইতে, অনেক খুঁটিনাটি আছে, ওরা অত পেরে উঠবে কেন !" এই বলিয়া অন্নপূর্ণা ব্যস্তভাবে চলিয়া গেল।

অচলেশ হাসিতে গিয়া কাঁদিয়া ফেলিল।

* * * *

অন্নপূর্ণার প্রকৃতিটা যে অদ্ভুত রকমের ছিল, সে-সম্বন্ধে অচলেশেরও সন্দেহ ছিলনা ;—স্নেহাধিক্যও সেটাকে এড়াইতে পারে নাই। তাই স্নেহ ও সত্যের মধ্যে কর্ত্তব্যকে স্থান দিতেই

হইল। অচলেশ ভাবিল, গ্রামের লোকের ধারণা ও হরিশ রায়ের সহানুভূতির বাহিরে অন্নপূর্ণাকে দিনকতক রাখাই ভাল, তাহাতে উভয় ক্ষেত্রেই পরিবর্ত্তন সম্ভব।

কাশীযাত্রার দিন অন্নপূর্ণা গ্রামের সকল বাড়ীতেই বিদায় লইতে গেল এবং সকলকে প্রণামে কাঁদাইয়া ও উপদেশে হাসাইয়া ফিরিল। কিন্তু সে হাসি তাহাদের এক বিন্দু অশ্রুকেও শুষ্ক করিতে পারিলনা। এই অদ্ভুত মেয়েটি চলিয়া যাইবার প্রতি-পদক্ষেপ যেন তাহাদের অন্তরকে জানাইয়া দিল,—অন্নপূর্ণার চলিয়া যাইবার সঙ্গে সঙ্গে তাহাদের কতটা চলিয়া যাইতেছে! এই মেয়েটি যে গ্রামের কতখানি ছিল ও সকলের মধ্যে তাহার সত্যকার স্থান কতটা ছিল, আজ তাহা অনেকেই অনুভব করিল। সে-দিনকার উজ্জ্বল দ্বিতীয় প্রহরটা অপরাহ্নের উদাস অবসন্নতায় যেন পাণ্ডুর হইয়া দেখা দিল। মেয়েটি যেমন অদ্ভুত, এতটা নিন্দার অন্তরালে তাহার এতখানি প্রভাব প্রচ্ছন্ন থাকাটাও তেমনই অদ্ভুত বোধ হইতে লাগিল।

৩

কাশীধামে আসিয়া দেবনাথপুরায় একটি বড় ত্রিতল বাড়ীর দ্বিতলের একটি ঘর ভাড়া লইয়া অন্নপূর্ণা তাহার দিদিমার সহিত রহিল।

বাড়ীখানি পাবনার এক জন জমিদারের। দ্বিতল ও নীচের-তলা ভাড়া দেওয়া হয়; ত্রিতলটি সম্পূর্ণ খালি থাকে।

বাবুরা প্রতি বৎসর একবার করিয়া আসেন ও ২।৩ মাস ঐ ত্রিতলে বাস করিয়া থাকেন, বাকী কয়-মাস তালা দেওয়াই থাকে।

দিদিমা দুর্ব্বল, মধ্যে মধ্যে অসুস্থও হইয়া থাকেন, তাই অন্নপূর্ণা তাঁহাকে কিছু করিতে দেয় না; বাজার হাট, গঙ্গাজল আনা, রন্ধন, ডাক্তার-বৈদ্য ডাকা, পর্ব্বাদি দিনে তাঁহাকে গঙ্গাস্নান ও বিশ্বনাথ-অন্নপূর্ণাদি দেব-দেবী দর্শন করানো,—সকল ভারই সে নিজের উপর লইয়াছে। তদ্ভিন্ন তাঁহার নিয়মিত সেবা-শুশ্রূষা ত আছেই। এ-সব সম্বন্ধে সে দিদিমার কোন মানাই শুনেনা।

আবার অন্নপূর্ণার প্রকৃতিগত অপর সকল বাতিকও ছিল,—কাশী আসিয়া সে-সব যেন বাড়িয়া গেল। পরের কোন কায না করিতে পাইলে সে-দিন তাহার স্বস্তি থাকেনা। সে সম্বন্ধে তাহার জাতিবিচার ছিলনা। পরিচিত অপরিচিত ছিলনা। বৃদ্ধাদের জল তুলিয়া দেওয়া, অন্ধকে হাত ধরিয়া তাহার গন্তব্য স্থানে দিয়া আসা, রোগী বা আতুর দেখিলে—রাস্তার লোক ধরিয়া তাহাদের উপায় করিয়া দেওয়া, মণিকর্ণিকা হইতে চৌষট্টি যোগিনী পর্য্যন্ত ঘাটে ঘাটে সাধু-ফকিরদের খোঁজ লওয়া, তাহা ছাড়া দুঃস্থের সেবা, ঔষধ আনিয়া দেওয়া, ছেলে-লওয়া, বাজার করিয়া দেওয়া প্রভৃতি তাহার নিত্যকর্ম্ম হইয়া পড়িল।

এ-সব সে এতই নিঃসঙ্কোচে ছেলেখেলার মত হাসিমুখে করিত যে, বৎসর না ঘুরিতেই কাশীর মহাজন, পাণ্ডা, দোকানী,

ডাক্তার-বৈদ্য, এমন কি সিভিল সার্জ্জনের পর্য্যন্ত সবিস্ময় ও সশ্রদ্ধ দৃষ্টি তাহার উপর পড়িল। তাহার সরল, নির্ভয়, সুমধুর আবেদন অগ্রাহ্য করিবার বা তাহাকে ক্ষুণ্ণ করিবার সামর্থ্য কাহারও রহিলনা। কেহ তাহাকে ক্ষ্যাপা মেয়ে বলে, কেহ শ্রদ্ধা করে, কেহ দেবী বলিয়া ভাবে। মহাজনরা,—এমন কি, সাধু-ফকিররা এই মেয়েটিকে একদিন না দেখিলে উৎকণ্ঠার সহিত খোঁজ লয়।

মোটা, মলিন, কখনও বা ছিন্ন বস্ত্রই অন্নপূর্ণার আবরণ ছিল। তাহার নিজের জন্য কেহ কখন কিছু দিবার প্রস্তাব করিতে সাহস করিতনা, তবে ভাল ফুল বা ফুলের মালা দেখিলে সে স্বয়ংই হাত পাতিয়া লইত ও মহানন্দে বিশ্বনাথ বা অন্নপূর্ণাকে অর্পণ করিতে ছুটিত।

দেশে তাহার রূপটা তাহার অদ্ভুত প্রকৃতির আওতায় পড়িয়াই ছিল। কাশীতে সেইটাই তাহার কাজে লাগিল,—তাহার রক্ষক হইল! তাহার চক্ষু দুইটিতে এমন কিছু ছিল, যাহা দেখিলে লোকের প্রাণে প্রগাঢ় শ্রদ্ধারই উদয় হইত,—মন অপরাধের অবকাশমাত্র পাইতনা। কিন্তু তাহার এই অসামান্য রূপ, অনন্যসাধারণ প্রকৃতি, সহাস শিশু-সারল্য, অথচ সঙ্কোচহীন নির্ভীক্ দৃষ্টি, কাশীতে সকলের নিকট সম্মান আকর্ষণ করিলেও এবং অতি-বড় মন্দপ্রকৃতির লোকও সে-দৃষ্টির সম্মুখে লজ্জিত ও অবনত হইলেও,—দেশে অচলেশ ও কাশীতে দিদিমা তাহার বিবাহের জন্য ভাবনায় দিন দিন শীর্ণ ও জীর্ণ হইতে লাগিলেন।

৪

মাঘ মাসের মাঝামাঝি জমিদার বাবু আসিয়া তাঁহার দেবনাথপুরার বাড়ীর ত্রিতলটি অধিকার করিয়াছেন। সঙ্গে পত্নী—ব্রহ্মাণী দেবী, বড় পুত্র-বধূ চপলা ও তাঁহার একটি পাঁচ বৎসরের ছেলে ননীগোপাল, আর বাবুর ছোট ছেলে বিশ্বনাথ, ঝি ও উড়ে চাকরও আসিয়াছে। রাঁধিবার জন্য কাশীতে ব্রাহ্মণ-কন্যার অভাব নাই।

বিশ্বনাথ বি, এ, পাস্ করিয়া বিলাতে ব্যারিষ্টারী পড়িতে যাইবার সঙ্কল্প করিয়াছিল, কিন্তু ম্যালেরিয়া আর অজীর্ণরোগ তাহাতে বাধা দিয়াছে। বায়ুপরিবর্ত্তনের আশায় তাহার কাশীতে আসা। বড় ভাই ধর্ম্মদাস—এটর্ণী, তিনি আসিতে পারেন নাই।

অন্নপূর্ণার সর্ব্বত্রই অবাধ-গতি। জমিদার বাবুরা আসিবার পরই সে নিত্য তাঁহাদের খোঁজ লয়; বড়-বৌয়ের ছেলেটির সঙ্গে খেলা করে। আবার বিশ্বনাথ বিলাতে ব্যারিষ্টার হইতে যাইবে, এই লইয়া তাহার সহিত তর্ক করে—'ব্যারিষ্টার হবে কেন? তোমাদের কিসের অভাব? বেড়াতে যাও—যাও; ব্যারিষ্টার হয়ো না।'

বিশ্বনাথ যদি বলে—দোষ কি? তাহাতে অন্নপূর্ণা বলে, "শুনেছি নাকি তাতে কথার ধাঁধায় ফেলে লোককে ঠকিয়ে জেতবার ঝোঁক বাড়ে, তা হ'লে পাপও ত বাড়ে! পয়সা খরচ ক'রে এমন বিদ্যে শিখতে আছে কি!"

বড়বৌ চপলা জুতা-মোজা পরেন, কাজেই তাঁর গঙ্গাস্নান বা দেব-দেবীদর্শন ঘটা সম্ভব নহে। এ দিকে তাঁর মাথার অসুখ—মাথা জ্বলে। অন্নপূর্ণা তাঁহাকে জুতা মোজা খুলিতে বলে, গঙ্গাস্নান করিতে বলে—"তা না ত রোগ যাবে কেন? আর দেব-দেবী দর্শন করবেনা ত কাশীতে আসাই বা কেন? আগ্রায় গেলেই ত ছিল ভাল,—তাজমহল দেখা হ'ত; লক্ষ্ণৌ গেলে গোরস্থান দেখে খুসি হ'তে!"

শুনিয়া চপলা বিরক্ত হইতেন, কথা কহিতেননা।

চপলার ছেলে ননীগোপালের আমাশয় হওয়ায় অন্নপূর্ণা এক দিন জিজ্ঞাসা করিল,—"হ্যাঁ গা, তোমাদের জাত না যায় ত বাবা বিশ্বনাথের একটু চন্নামৃত এনে খাইয়ে দি, এক দিনেই ভাল হয়ে যাবে।"

শুনিয়া চপলা অনিচ্ছায় একটু হাসির ভাব আনিলেন; আর আর সকলে হাসিয়া খুন।

চা-পানান্তে চপলা একদিন বেড়াইয়া আসিয়া হাসিতে হাসিতে বিশ্বনাথকে বলিলেন,—"ঠাকুরপো, কাশীবাস করতে এসে মাগীরা ধর্ম্ম-কর্ম্মের যে নমুনো দেখিয়ে বেড়াচ্ছে, তা দেখে এলুম;—তার মাথা নেই, মুণ্ডু নেই, একটা যেন পুতুলনাচ! দেখলে লজ্জায় মাথা হেঁট করতে হয়। তাতে প্রাণ নেই, তার সার্থকতা ত খুঁজেই পাইনা। কাঁচ্চাখানেক চালের খুদ, আর পো'টাক্ গঙ্গাজল নিয়ে বিশ্বনাথ থেকে সুরু ক'রে ঢুধারি নুড়িনাড়া যা দেখছে, তাকেই গোণা দু'টি ক'রে চাল আর দু'

ফোঁটা জল ছুঁড়ে মারতে মারতে চলেছে! তার মধ্যে কথাবার্ত্তাও আছে, ঝগড়াও আছে, সিম-বেগুনের দর করাও আছে। মুক্তি পাবার টোপটা মন্দ নয়!"

বিশ্বনাথ হাসিয়া বলিল,—"বৌদিদি, তুমিও একদিন সস্তায় কাজ সেরে রাখনা!"

বড়বৌ বলিলেন,—"রক্ষা কর,—অত সস্তার মুক্তি ট্যাকসই হবেনা।"

বিশ্বনাথ তখন অন্নপূর্ণার দিকে চাহিয়া বলিল,—"তুমি কি বল?"

অন্নপূর্ণা বলিল,—"আমি ত ভাবি—সকল পূজোই পূজো, পাঁচ শ টাকার দুর্গোৎসবও দুর্গোৎসব, পাঁচ টাকার দুর্গোৎসবও দুর্গোৎসব; পঞ্চাশ টাকার বে'ও বে, পাঁচশ টাকার বে'ও বে;—কেবল ঘটার তফাৎ। ভগবানের কিছুরই অভাব নেই, ভাব আর ভক্তি নিয়েই কথা। যার যেমন পুঁজি। বউদি যাঁদের দেখে এসেছেন, তাঁদের-ওজনে তাঁদের বিচার করতে পারলেই বোধ হয় ঠিক হয়। নিজের ওজনে পরকে দেখলে বোঝা যায়না।"

চপলা। আমি ত বুঝি—ও সব কেবল ভণ্ডামী আর পণ্ডশ্রম।

অন্নপূর্ণা। ও-কথা বলতে নেই বউদি, ওতে অপরাধ হয়। কাজ কি!

চপলা। ভগবান্‌কে নিয়ে ওরূপ তামাসা আমার ভাল লাগেনা।

অন্নপূর্ণা। ভগবানকে নিয়ে তামাসা করবার মত বুকের-পাটা বোধ হয় মানুষের নেই,—মেয়েদের ত নেই-ই। মানুষে তাঁর উদ্দেশে যা করে, সেটা প্রাণের হুকুমেই করে। বউদি, তুমি বুঝি কখনও কাশীতে গ্রহণ দেখনি! লক্ষ লক্ষ লোক, খোঁড়া, অন্ধ, রুগীরা পর্য্যন্ত বিশ-কোশ হেঁটে গ্রহণে নাইতে আসে। কার হুকুমে? এ কাজ আইন ক'রে হয়না বউদি! ভেতরের তাড়া চাই। আবার বিশ্বাস না থাক্‌লে কি তাড়া জাগে?

চপলা। সেটা ভুল বিশ্বাস।

অন্নপূর্ণা। কিন্তু তার আনন্দটা ত ভুল নয় বউদি! সেইটেই যে সকলে খোঁজে; বিশ্বাসীও খোঁজে, অবিশ্বাসীও খোঁজে।

বিশ্বনাথ অন্নপূর্ণার কথায় আশ্চর্য্য হইয়া জিজ্ঞাসা করিল,—"অন্নপূর্ণা, তুমি এ-সব পেলে কোথায়?"

অন্নপূর্ণা হাসিয়া বলিল,—"তোমাদের কাছেই শুনি। ভুল হ'লেই শুধরে দিও।—ও মা! কাকগুলোর জলটা যে বদ্‌লে দেওয়া হয় নি।" বলিতে বলিতে অন্নপূর্ণা ছুটিয়া চলিয়া গেল।

চপলা বলিলেন,—"মেয়েটা পাগল!"

বিশ্বনাথ অন্যমনস্কভাবে বলিল,—"তা হবে।"

৫

চপলা পড়িবার জন্য অন্নপূর্ণার কাছে পুস্তক চাহেন। অন্নপূর্ণা তাই দুইখানি বই আনিয়া তাঁহার হাতে দিয়া বলিয়া যায়—"বেশ ভাল ক'রে দেখো।"

আজ অন্নপূর্ণা আসিতেই চপলা নাক-সিঁট্‌কাইয়া বলিলেন,—“এই নাও তোমার বই,—খুব লোককে বইয়ের কথা বলেছিলুম!”

অন্নপূর্ণা বলিল,—“কেন বউদি?”

চপলা বলিলেন,—“যত আজগুবী আর অসম্ভব মিথ্যে কথার কাঁড়ি! ও গেলা মানুষের কাজ নয়।”

অন্নপূর্ণা। সে কি বউদি! তবে একটা কথা আছে, ও ত শুধু বই নয়,—ওষুধ। অনেক ওষুধ মধুর সঙ্গে গিলতে হয়। এর অনুপান—বিশ্বাস।

এই বলিয়া বই দুইখানি ভক্তিপূর্ব্বক মাথায় ঠেকাইয়া অঞ্চলের মধ্যে রাখিল।

চপলা হাসিয়া বলিলেন,—“তোমার বিশ্বাস তোমারই থাক্।”

অন্নপূর্ণা। ও মা, ভুলে গেছি—আমি যে ননীগোপালের সঙ্গে খেলব ব'লে এলুম, সে কোথা?

চপলা। ঝির সঙ্গে বেড়াতে গেছে।

অন্নপূর্ণা। ননীকে অমন পথে-ঘাটে পাঠিয়োনা। আমি এখন চল্লুম;—কোন কাজ নেই ত?

চপলা হাসিয়া বলিলেন,—“কি কাজ?”

অন্নপূর্ণা বলিল,—“না—তাই বলছি,”—বলিতে বলিতে সে চলিয়া গেল।

* * * *

বিশ্বনাথের ঘরের সম্মুখ দিয়া যাইবার সময় অন্নপূর্ণা ব্রহ্মাণী

দেবীকে সেই ঘরের দরজার কাছে দাঁড়াইয়া থাকিতে দেখিয়া বলিল—"ননীকে দেখতে পেলুমনা, খেলা হ'লনা,—চল্‌লুম।"

ব্রহ্মাণী দেবী বিমর্ষভাবে বলিলেন,—"বিশ্বনাথের জ্বর হয়েছে, বিদেশ, তাই বড় ভাবনা হয়, মা।"

অন্নপূর্ণা। জ্বর হয়েছে! কবে থেকে? খবর দেন নি কেন?

ব্রহ্মাণী দেবী চিন্তার মধ্যেও হাসিয়া বলিলেন,—"তুমি কি ডাক্তার যে খবর দেবো?"

বিশ্বনাথও হাসিল।

অন্নপূর্ণা বলিল,—"ও মা, জ্বর-টর হ'লে ডাক্তারেরই বুঝি সব ভার! তিনি ত ওষুধ লিখে আর টাকা নিয়েই খালাস। আর বুঝি কোন কাজ নেই? দেখি"—বলিয়া সরাসরি বিশ্বনাথের খাটের কাছে গিয়া অসঙ্কোচে বিশ্বনাথের কপালে, গালে, বুকে ও হাতের মধ্যে হাত দিয়া বলিল,—"তাই ত, জ্বরই ত; কি কষ্ট হচ্ছে বল ত গা?"

বিশ্বনাথ বালকের মত হাসিতে হাসিতে বলিল,—"হাত, পা, কোমর কামড়াচ্ছে।"

অন্নপূর্ণা সাহস দিবার স্বরে বলিল,—"ভয় নেই, মা ভাল ক'রে দেবেন। আমি দু'তিন বাড়ী সেরেই আস্‌ছি। তাড়াতাড়ি যেন ওষুধ-টষুধ খাওয়া না হয়।" বলিতে বলিতে অন্নপূর্ণা দ্রুত চলিয়া গেল; একবারমাত্র পশ্চাৎ ফিরিয়া বিশ্বনাথকে বলিল,—"ও কিছু নয়।"

অঞ্চলাবৃত বই দুইখানি খাটের একপার্শ্বে রাখিয়াছিল, অন্যমনস্কে তাহা বিশ্বনাথের শয্যাতেই রহিয়া গেল।

ইতিমধ্যে চপলাও আসিয়া উপস্থিত হইয়াছিলেন। তিনি বিশ্বনাথের অসুখের কথাটা অন্নপূর্ণাকে বলা অনাবশ্যক ভাবিয়াছিলেন।

এইবার রোগ ভুলিয়া, তিন জনেই হো হো করিয়া হাসিয়া উঠিলেন। ব্রহ্মাণী দেবী বলিলেন,—"আহা—অমন সুন্দরী মেয়ে, কিন্তু একেবারেই পাগল।"

চপলা বলিলেন,—"এসেছিল ননীর সঙ্গে খেলতে,—যাবার সময় দেখি—পেল্লায়-ডাক্তার! পাগল নয় ত কি! ছুঁড়ীর বে হওয়াই মুস্কিল।"

ব্রহ্মাণী দেবী বলিলেন,—"ঠিক বলেছ বউমা, তা না ত আর এত দিন হয় নি! জেনে শুনে কে দেবে বল। আহা, অমন মেয়েটার কি অভাগ্যি!"

বিশ্বনাথ সকলের সঙ্গে হাসিল, সকলের কথা শুনিল; কিন্তু এ-কথা কোন মতেই ভাবিতে পারিল না যে—অন্নপূর্ণা পাগল।

৬

আজ তিন দিন বিশ্বনাথের জ্বর। জ্বরটা খুব বেশী, চোখ-মুখ লাল, গাত্র-দাহ রহিয়াছে। বাড়ী শুদ্ধ লোক বিচলিত। কাল টেলিগ্রাম গিয়াছিল। এইমাত্র কর্ত্তার বড় ছেলে ধর্ম্মদাস-বাবু আসিয়াছেন। রোগীর ঘরে ডাক্তার বিনয় বাবু, কর্ত্তা, ধর্ম্মদাস বাবু, ব্রহ্মাণী দেবী প্রভৃতি উপস্থিত।

অন্নপূর্ণা তাড়াতাড়ি আসিয়া চপলার ঘরে ঢুকিল ও ননীকে কোলে লইয়া তাহার সঙ্গে কথা কহিতে কহিতে তাহার হাতে একটি হরীতকী ও একটি রুদ্রাক্ষ বাঁধিয়া দিল।

বড়বৌয়ের ইচ্ছা নয় যে, অন্নপূর্ণা ননীকে ছোঁয়। সে-কথাটা বলিতে না পারিয়া বলিলেন,—"ও আবার কি পাগ্‌লামী! ওগুলো আবার কি?"

অন্নপূর্ণা বলিল,—"থাক্‌-না, যেন খুলো না বউদি; ও থাকা ভাল।"

এই বলিয়া দ্রুত গিয়া বিশ্বনাথের কক্ষে প্রবেশ করিল ও বিশ্বনাথের ডান-হাতটি তুলিয়া লইয়া তাহাতেও হরীতকী ও রুদ্রাক্ষ বাঁধিয়া দিল। পরে সকলের দিকে চাহিয়া বলিল,—"হ্যাঁগা, রুগীর ঘরে জটলা ক'রে ও-সব কথা কেন?"

ডাক্তার বাবু বলিলেন,—"ঠিক বলেছ মা;—এ কি, অন্নপূর্ণা যে! তাই ত বলি, এ-কথা আর কে বলবে! এস গো, আমরা বারান্দায় যাই।"

অন্নপূর্ণার ব্যবহারে ও কথায় ধর্ম্মদাস বিরক্ত হইয়াছিলেন। বারান্দায় যাইবার সময় মা'কে জিজ্ঞাসা করিলেন,—"ও মেয়েটা কে?"

ব্রহ্মাণী দেবী বলিলেন,—"ও একটা আধপাগ্‌লা মেয়ে আপনি এসে জুটেছে, মাঝের-তলায় থাকে।"

ধর্ম্মদাস রাগতভাবে বলিলেন,—"পাগলকে রোগীর কাছে আসতে দেওয়া কেন? আর বিশুর হাতে যা-তা কি-সব বেঁধে

দিলে,—তোমরা চেনো, কিছু বললেনা! ও-সব আমি করতে দেবনা।" পরে ডাক্তার বাবুর দিকে অগ্রসর হইয়া গম্ভীভাবে কহিলেন,—"যদি স্মল্-পক্স হয় ত খুবই সিরিয়াস্ কথা।—আমার ৫ বছরের ছেলে এখানে রয়েছে, আপনি কি অ্যাড্‌ভাইস্ দেন?"

ডাক্তার বাবু বলিলেন,—"অবস্থাবিশেষে অ্যাড্‌ভাইস্,—সুবিধা থাকলে স্থানান্তরিত করা মন্দ নয়।"

ধর্ম্মদাস। দ্বিতীয় কথা, বিশ্বনাথকে অ্যাটেণ্ড্ করবে কে? এখানে ভাল নার্স্ পাওয়া যাবে?

ডাক্তার। আপনারা যদি কেহ না পারেন ত যেমনই হ'ক্, ভাড়াটে-নার্স খুঁজতেই হবে। তবে মা যদি রাজি হন ত কথাই নেই।

ধর্ম্মদাস। আপনি বলেন কি! ওঁর এই বৃদ্ধ বয়েস; তার উপর রাত্রিজাগরণ। তায় এক-আধ দিনের কথা নয়—

ডাক্তার। ওঁর কথা নয়, আমি অন্নপূর্ণামা'র কথা বলছি।

ধর্ম্মদাস। তিনি কে?

ডাক্তার। যিনি এখন রোগীর ঘরে রয়েছেন।

ধর্ম্মদাস। ঐ-মেয়েটি, ও ত' পাগল; ওর উপর রোগীর ভার!

ডাক্তার। কে বল্লে পাগল। যদি ওঁকে পান ত…

ধর্ম্মদাস। চার্জ্জ্ কি রকম?

ডাক্তার। চার্জ্জ আবার কি?

ধর্ম্মদাস। পরে বক্‌সিসে সেরে নেয় বুঝি? আমি সে-রকম লোকের উপর নির্ভর করতে পারিনা।

ডাক্তার ঘৃণাটা গোপন করিয়া বলিলেন,—"দরকার কি!"

ধর্ম্মদাস মা'র দিকে ফিরিয়া বলিলেন—"মা, কি বল?"

ব্রহ্মাণী দেবী বলিলেন,—"আমি কি বুঝি বাবা, যাতে ভাল হয় কর। সোমোত্ত মেয়ে—"

ডাক্তার বাবু আর দাঁড়াইলেননা। তাঁহার পায়ের শব্দ পাইয়া অন্নপূর্ণা ছুটিয়া আসিয়া বলিল,—"কাল বেলা ৯টার মধ্যে সিভিল সার্জ্জেন্‌কে নিয়ে একবার আসতেই হবে ডাক্তার বাবু, তা না ত রুগী ফেলে আমাকেই সেথায় ছুটতে হবে। পরশু থেকে তাঁদের এ-ঘরে ঢোকা বোধ হয় হবেনা, জুতোটুতো চলবেনা।"

ডাক্তার বাবু ঢোক গিলিয়া, "আচ্ছা মা, তাই হবে" বলিতে বলিতে একবার সকলের দিকে চাহিলেন। কর্ত্তা ও ধর্ম্মদাস যন্ত্রবৎ "নিয়ে আসবেন" বলিয়া সম্মতি দিলেন। ডাক্তার বাবু চলিয়া গেলেন।

অন্নপূর্ণার এই অযাচিত কর্ত্তৃত্বভার গ্রহণ ও আদেশ কেহই অমান্য করিতে পারিলনা।

* * *

ধর্ম্মদাস নিজের নির্দ্দিষ্ট কক্ষে ঢুকিয়াই ননীগোপালের হাতে হরীতকী ও রুদ্রাক্ষ বাঁধা দেখিয়া বিরক্তির সহিত চপলাকে তাহা খুলিয়া ফেলিয়া দিতে বলিলেন।

চপলা। একটা পাগলী-ছুঁড়ী ননীর সঙ্গে খেলা করতে আসে, সে-ই আজ বেঁধে দিয়ে গেছে।—খুলতে বারণ করেও গেছে।

ধর্ম্মদাস। কাশী এসে তোমাকেও ভূতে পেলে না কি! ও সব ননসেন্স—আমি মানিনা। সে-ছুঁড়ী কি করে?

চপলা হাসিয়া বলিলেন,—"মেয়েমানুষে আবার কি করবে! চাষও করেনা, ওকালতীও করেনা, বোধ হয়, মুন্সেফও নয়। এখন কি বল খুলে ফেলে দি?"

ধর্ম্মদাস। এক্ষুনি,—ও আবার জিজ্ঞেস্ করছ কি! তবে—

চপলা। আমিও তাই বলি, ওতে ননীর ত আর কষ্ট হচ্ছেনা।

ধর্ম্মদাস। তা তুমি জানলে কি ক'রে? কচি ছেলেকে মিছে বোঝা বওয়ানই বা কেন?

চপলা। তবে খুলেই দি,—কি বল?

ধর্ম্মদাস। ননীকে একবার ত তোমার জিজ্ঞেস করতেও হয়। হাঁ রে ননী, তোর হাতে ওগুলো খুব লাগছে না ত?

ননীগোপাল আনন্দে বলিল,—"অন্নদি দিয়েছে।"

ধর্ম্মদাস বলিলেন,—"ওরে পাজি, লাগছে কি না বল্। লাগছে বই কি, তুমি খুলে দাও,—খুলে দাও। ইন্‌ডিসেণ্ট ভুলেদের ছেলের মত—"

চপলা। তবে দি?

ধর্ম্মদাস। তোমার ইচ্ছে নেই দেখছি; এ-সব বুদ্ধি ভাল নয়।

চপলা। আমার আর কি। ইস্—ছুঁড়ী যে—গেরো দিয়েছে! দেখি আবার কাঁচিখানা কোথায়। তোমার পকেটে ছুরী নেই, কেটেই দাওনা।

ধর্ম্মদাস "তাই দি" বলিয়া, পাঁচটা পকেট সাতবার খুঁজিতে লাগিলেন।

তখন বড়বউ হাসিয়া বলিলেন,—"তাড়াতাড়ি ক'রে ছেলেটার হাতটা কেটে বোসবে; নাওয়া-খাওয়া সেরে ধীরে-সুস্থিরে ওগুলো কেটে দিলেই হবে'খন। কি বল?"

ধর্ম্মদাস। তবে তাই করা যাবে; কিন্তু খবরদার, ভুলে যেও না যেন। দেখলে লোক আমায় কি বলবে।

ফল কথা—উভয়ের কাহারও সে-গুলি ননীগোপালের হস্তচ্যুত করিতে সাহস হইলনা।

* * *

ধর্ম্মদাস সেই দিনই বেলা ৩টার ট্রেণে পত্নী-পুত্র লইয়া কলিকাতায় রওনা হইলেন।

যাইবার সময় বাপকে বলিলেন,—"খুব সাবধানে থাকবেন; ট্রিট্‌মেণ্ট্ আর নার্সিং সম্বন্ধে কোন ত্রুটি না হয়। বিশ্বনাথের অবস্থা সম্বন্ধে আমি যেন নিত্য টেলিগ্রাম পাই। দুটি নার্স নিযুক্ত করা চাই-ই,—ও মেয়েটার উপর যেন নির্ভর করা না হয়; ওকে অতটা আস্কারা দেওয়াই অনুচিত হয়েছে। ওর সম্বন্ধে ৫।৭ জন বিশ্বস্ত লোকের সাক্ষ্য লওয়াই উচিত ছিল। ডাক্তার

ওকে ভাল বল্লেই বিশ্বাস করা যায়না। আমার ও-সব খুব জানা আছে। একই প্রোফেসনে পরস্পরের মধ্যে বিলক্ষণ টাউটিং চলে। ডাক্তারের কথাগুলা মার্ক্ করলেননা!" ইত্যাদি, ইত্যাদি।

এই বিপদের সময় বড় ছেলের ভাব দেখিয়া কর্ত্তার তাহাকে ঝঞ্ঝাট বলিয়াই বোধ হইতেছিল। তিনি বলিলেন, "সকল ভারগুলো আমারই রইল, এখন তুমি আর অপেক্ষা কর'না, ট্রেণের টাইম হয়ে আসছে।

ধর্ম্মদাস। রোগটা যেমনই কন্‌টেজিয়স্ তেমনই ডেন্‌জারাস্, আমি ও-সম্বন্ধে বড়ই নার্ভাস্; তাই—

কর্ত্তা। তাতে আর কি হয়েছে; পৌঁছেই খবরটা দিও।

ধর্ম্মদাস। দরকার হয় ত টেলিগ্রাম পেলেই আমি চ'লে আসতে পারি

কর্ত্তা। সে দরকার আর যেন না হয়। তোমার আর বিলম্ব ক'রে কাজ নেই।

ধর্ম্মদাস স্ত্রী পুত্র লইয়া রওনা হইলেন। মা ব্রহ্মাণী দেবী অঞ্চলে চক্ষু মুছিলেন। কর্ত্তা একটি দীর্ঘনিশ্বাস ফেলিলেন।

এতক্ষণ সকলে নীরব থাকিবার পর যখন মোগলসরাই হইতে ট্রেণখানা সত্যই কাশীর সংস্রব ত্যাগ করিল, তখন ধর্ম্মদাস বলিলেন,—"মামলার নথি ঘেঁটে ঘেঁটে বিলক্ষণই বুঝেছি, জগতের পনের-আনা লোক কেবল চক্ষুলজ্জাতেই মরেছে!"

চপলা। কিন্তু—

ধর্ম্মদাস। ওতে আর 'কিন্তু' নেই। ঐ 'কিন্তু'টাই মানুষের দুর্ব্বলতা আর নির্ব্বুদ্ধিতা।

পরে চা, রুটী, বাবু-সন্দেশ আর সোডা খাইয়া সেকেণ্ড-ক্লাশ্ 'বার্থে' সকলে শয়ন করিলেন।

ধর্ম্মদাস এক দুই করিয়া থ্রি-ক্যাসেল্ সিগারেট ভস্ম করিতে করিতে অযাচিতভাবে মনে মনে অকাট্য প্রমাণ সকল সঞ্চয় করিয়া আত্ম-কর্ম্ম সমর্থন করিতে লাগিলেন। বোধ হয়, জুরীরা একবাক্যে বলিল, "নট্‌গিল্টি," জজও রায় দিলেন, "নট্‌গিল্টি," তবু কিন্তু এটর্ণী ধর্ম্মদাস-বাবু মানসিক স্বাচ্ছন্দ্য লাভ করিতে পারিলেননা।

হঠাৎ শয্যা হইতে উঠিয়া কুঁজো হইতে এক গ্লাস্ জল গড়াইয়া চোখে-মুখে দিলেন ও পান করিলেন এবং কিছুক্ষণ বাহিরে মাথা বাড়াইয়া থাকিবার পর সজোরে—"ঠিক করেছি" বলিয়া পুনরায় শয়ন করিলেন।

প্রভাত হইতেই ননীগোপালকে লইয়া চপলা উঠিয়া বসিয়াছেন। তারের উপর নীলকণ্ঠ আর ফিঙ্গেরা আসিয়া বসিয়াছে, ননী তাহাদের ধরিবার জন্য হাত বাড়াইতেছে, কিন্তু গাছপালাগুলি তাহার দিকে সবেগে ছুটিয়া আসায়, সভয়ে হাত গুটাইয়া লইতেছে।

গাড়ী একটা ষ্টেশনে আসিয়া থামিল। ষ্টেশনটিতে বিশেষ ভিড় বা গোলমাল নাই; কেবল একটি কোন বালকের কাতর

কণ্ঠ বলিতেছে—"আপনারা কেউ দয়া ক'রে আমায় চারটি পয়সা দিন্, আমার ছোট ভাই আজ ১৪ দিন পরে পথ্য করবে, আমাদের দু'টি পয়সা বই সম্বল নেই।"

বালকটির এই প্রার্থনা কে কি ভাবে লইল, তাহা অন্তর্য্যামীই বলিতে পারেন।

ধর্ম্মদাসের অজ্ঞাতে একটি বিষধর সর্প তাঁহার বক্ষের উপর শুইয়াছিল, সহসা সে যেন প্রবল বেগে মাথা তুলিয়া তাঁহার মর্ম্মে দংশন করিল। তিনি তীর-বেগে উঠিয়া গাড়ীর দরজা খুলিতে খুলিতে বালকটিকে ডাকিলেন। গাড়ী ছাড়িবার ঘণ্টার সঙ্গে সঙ্গেই বালক ছুটিয়া আসিল। ধর্ম্মদাস তাড়াতাড়ি তাহাকে একখানা পাঁচ টাকার নোট দিলেন।

বালক ভদ্রসন্তান, সে অবাক্ হইয়া কাঁদিয়া ফেলিল ও রুদ্ধ কণ্ঠে বলিল, "আমার ভাইটিকে বাঁচাতে ভগবান্ই আপনাকে পাঠিয়েছেন।"

গাড়ী তখন চলিতে আরম্ভ করিয়াছে।

ধর্ম্মদাস আবার কম্পিত-হস্তে ব্যাগ খুলিয়া আর একখানি দশ টাকার নোট তাহার দিকে ছুঁড়িয়া দিলেন ও চীৎকার করিয়া তাহার ঠিকানা জিজ্ঞাসা করিলেন। সে শব্দ গাড়ীর শব্দে ডুবিয়া গেল, বালক বুঝিতে পারিল না। ধর্ম্মদাস সেই ভাবেই গাড়ীর দরজা ধরিয়া বাহিরে মুখ বাড়াইয়া রহিলেন। গাড়ী দুইটি ষ্টেশন পার হইয়া গেল।

চপলা কোন কথা কহিতে সাহস করিলেননা। কেবলমাত্র

বলিলেন, "হাওড়া পৌঁছিতে এখনও ঘণ্টাখানেক আছে, ততক্ষণ একটু শোওনা।"

ধর্ম্মদাস কেবল একটি "হুঁ" বলিয়া, অন্যমনস্কভাবে বিছানায় আসিয়া শুইয়া পড়িলেন।

গাড়ী হাওড়া ষ্টেশনে পৌঁছিতেই ব্যারিষ্টার নাগ ও উকীল মিষ্টার মাইতি সস্ত্রীক ধর্ম্মদাসকে দেখিতে পাইয়া হ্যাট্ খুলিলেন। পরে কুলি ডাকিয়া জিনিষপত্র মোটরে লইয়া যাইতে হুকুম করিলেন।

ধর্ম্মদাসের চেহারা দেখিয়া তাঁহারা কিছু জিজ্ঞাসা করিতে ইতস্ততঃ করিতেছেন বুঝিয়া তিনি সংক্ষেপে অবস্থাটা জানাইয়া দিলেন। তখন উভয়েই প্যাণ্টের উভয় পকেটে হস্ত প্রবেশ করাইয়া চেত্তা-খাইয়া উৎসাহের সহিত তাঁহার কার্য্যের অনুমোদন ও তাঁহার "কমন্-সেন্স" ও "মরেল কারেজের" ভূয়সী প্রশংসা করিয়া বলিলেন, "কোন্ বুদ্ধিমান্ স্ত্রী-পুত্রকে যমের মুখে রেখে এই বিংশ শতাব্দীতে একটা অর্থহীন প্রাচীন প্রথার দোহাই দিয়ে নিশ্চিন্ত থাকতে পারে!" ইত্যাদি, ইত্যাদি।

ব্যারিষ্টার ও উকীল-বন্ধুর রায় পাইয়া এতক্ষণে এটর্ণি ধর্ম্মদাসের ধোঁকা মিটিল ও বদনমণ্ডল প্রফুল্ল হইল। চপলারও আড়ষ্টভাবটা কেটে গেল। তখন তিনজনে সিগারেট ধরাইয়া, সকলে মোটরে গিয়া উঠিলেন।

বোধ হয়, ধর্ম্মদাস পথের-ধূলা পথেই ঝাড়িয়া ফেলিয়া প্রসন্ন চিত্তে তাঁহার চৌরঙ্গী-হাউসে পৌঁছিতে পারিয়াছিলেন।

৮

বসন্তের গুটিগুলি যখন বিশ্বনাথের গৌর-কান্তিতে মসীলিপ্ত করিয়া ভীষণতর হইয়া উঠিল এবং সকলের মনে আতঙ্কের ছায়াপাত করিয়া ভাবী-বিপদকে আসন্ন করিয়া তুলিল, ডাক্তার-বৈদ্য তখন বদনে চিন্তা ও গাম্ভীর্য্যের দৃশ্য প্রকট করিলেন।

সেই দিন রাত্রি হইতে ঝি, চাকর ও রাঁধুনীকে আর দেখা গেল না। বাড়ীতে যে দুই তিন ঘর ভাড়াটিয়া ছিল, তাহারাও সকাল হইতেই অন্যত্র সরিয়া গেল। বেলা আটটার মধ্যে অতবড় বাড়ীটি যেন জনশূন্য ও তাহার নিস্তব্ধতা যেন ভীতিপ্রদ হইয়া উঠিল।

রাত্রিটা খুবই দুশ্চিন্তায় ও অনিদ্রায় কাটায় কর্ত্তা ভোরবেলা ঘুমাইয়া পড়িয়াছিলেন। প্রাতে উঠিয়া আফিং ও চা খাওয়া তাঁহার অভ্যাস। আজ বেলা আটটায় উঠিয়া কোন ব্যবস্থা না দেখিয়া, ঝি-চাকরকে ডাকিলেন। কোন উত্তর না আসায় একেবারে সরোষে সপ্তমে হাঁক দিলেন।

ব্রহ্মাণী-দেবী ছুটিয়া আসিয়া অবস্থাটা জানাইয়া দিলেন।

ভৈরব রায়চৌধুরী বেজায় রাশভারী জমিদার, তাঁহার দাপটে বাঘে-গরুতে এক-ঘাটে জল খায়। অন্যান্য সাতখানা গ্রামের জমিদাররা তাঁহার কাছে প্রজা-উচ্ছেদের পরামর্শ লইতে আসেন। আজ বিদেশে ও বিপদে তাঁহার এই অবস্থা! ধর্ম্মদাস দুইখানা টেলিগ্রাফ করিয়াছে, তাহার উত্তর পর্য্যন্ত দেন নাই। সকালে

তিন-পো মাছ ও রাত্রিতে পাঁচ-পো মাংস না হইলে তাঁহার আহারই হয় না। কিন্তু অন্নপূর্ণা এ বাড়ীতে সে সকলের প্রবেশ আজ প্রায় অষ্টাহ বন্ধ করিয়া দিয়াছে,—কেহ একটি কথা কহিতে সাহস পান নাই। কাজেই, কর্ত্তার এক প্রকার অনাহারই যাইতেছে।

তাহার উপর ঝি, চাকর ও রাঁধুনীর একযোগে এই অন্তর্ধান-বার্ত্তা তাঁহাকে যেন ক্ষিপ্ত করিয়া দিল। তিনি আরক্তলোচনে চীৎকার করিয়া উঠিলেন, "কি, এতবড় স্পর্দ্ধা, কেউটের ল্যাজে পা! যে ভৈরব-রায়কে সকলে কালভৈরব বলে, যে আজ পর্য্যন্ত একটি মামলা হারেনি, তার সঙ্গে বদমায়েসি! আগুনের সঙ্গে খেলা! এখানেও দেখিয়ে যাব—ভৈরব-রায় লোকটা কে! একযোগে এগারশো টাকা ভেঙ্গে স'রে পড়ার দাবীতে পিনাল কোডের ধারায় হাতে হাতকড়ি-দে ধরিয়ে না আনতে পারি ত—"

গৃহিণী তাড়াতাড়ি বাধা দিয়া বলিলেন, "এই বিপদের সময় কাশীতে আর—"

কর্ত্তা উচ্চকণ্ঠেই বলিলেন, "কাশীফাসী আমি মানিনা, এ-রকম না করলে তোমার ঐ অন্নপূর্ণাও যে স'রে যাবেনা, তার প্রমাণ কি?"

কথাটা একেবারে অসঙ্গত নয় ভাবিয়া গৃহিণী শিহরিয়া উঠিলেন, তাঁহার বুকটা ধড়াস্ করিয়া উঠিল। তিনি ধীরে ধীরে বলিলেন, "যে এতটা কচ্ছে, যাকে আট দিনের ভেতর খেতে-

শুতে দেখলুমনা, সে কি”—তিনি আর বলিতে পারিলেননা, সেরূপ অসহায় অবস্থার কথাটা মুখে আনাও তাঁহার সামর্থ্যে কুলাইলনা।

তিনি বলিলেন, “একটু আগে বিশু তোমাকে বলবার জন্যে আমায় বল্‌ছিল, ‘একটি সুপাত্রে যেন অন্নপূর্ণার বিবাহ নিজের খরচায় দিয়ে দেন’।” বলিতে বলিতে ব্রহ্মাণী দেবী দুই তিনবার অঞ্চলে চক্ষু মুছিলেন।

কথাটা শুনিয়া কর্ত্তার একটু পরিবর্ত্তন দেখা দিল, চোখে-মুখে যেন ঈষৎ গর্ব্বোল্লাসের আভাস ফুটিয়া উঠিল। তিনি বলিলেন, “আমার ছেলে নইলে এ বুদ্ধি ক’জনের আসে! ঐ মেয়েটাকে আটকাবার ঐ-ই একমাত্র উপায়—”

এই সময় বিশ্বনাথের ক্ষীণ কণ্ঠস্বর কাণে আসায় ব্রহ্মাণী দেবী দ্রুত চলিয়া গেলেন।

* * * *

সাড়ে আটটা হইয়া গেল, এখনও সম্মুখে চায়ের পেয়ালা দেখিতে না পাইয়া রায়-মহাশয়ের পূর্ব্ব-প্রকৃতি তখনই ফিরিয়া আসিল। পুত্রকে দেখার পূর্ব্বেই তিনি একখানা চাদর টানিয়া লইয়া সর্ব্বাগ্রে পুলিস ডায়েরী করাইতে অর্থাৎ গোড়া বাঁধিয়া রাখিতে ছুটিলেন।

অন্নপূর্ণা বাড়ীর অবস্থা বুঝিয়া, গৃহিণীর উপর বিশ্বনাথের ভার দিয়া আজ প্র হই স্নানে গিয়াছিল। স্নানান্তে বিশ্বনাথ, অন্নপূর্ণা ও মা-শীতল চরণামৃত লইয়া ও বাজার সারিয়া দ্রুত

ফিরিতেছিল। কর্ত্তাকে গলির মধ্যে দেখিয়া বলিল, "কোথায় যাচ্ছেন? আপনার চা না-খেয়ে কোথাও যাওয়া হবেনা,—আসুন।"

কর্ত্তা কি বলিতে যাইতেছিলেন, অন্নপূর্ণা কিন্তু শুনিবার অপেক্ষা না করিয়া অগ্রসর হইল,—কর্ত্তাও ধীরে ধীরে, অন্নপূর্ণার অনুসরণ করিলেন।

অন্নপূর্ণা রোগীর কক্ষে প্রবেশ করিয়া যত্নে তাহার মস্তকে, কপালে, কণ্ঠে ও বুকে মায়ের-ফুল বুলাইয়া দিতেই বিশ্বনাথ "আঃ"—বলিয়া একবার চাহিল।

অন্নপূর্ণা ধীর সস্নেহ স্বরে বলিল—"এই চরণামৃতটুকু খেয়ে-ফেল ত ভাই।"

রোগী নীরবে তাহাই করিল।

অন্নপূর্ণা রন্ধনশালায় প্রবেশ করিয়া মিনিট পনেরর মধ্যে সুমার্জ্জিত রেকাবী করিয়া হালুয়া আর কর্ত্তার বিশেষ অর্ডারে তৈয়ারী রজতনির্ম্মিত একটি তিন-পো কাপের এক কাপ চাঁপা-রঙ্গের সধূম চা আনিয়া ভৈরব রায়ের সম্মুখে রাখিয়া বলিল—"খান, কি রকম হয়েছে জানিনা; কাল থেকে আপনাকে চা না খাইয়ে নাইতে যাচ্ছিনা। বাড়ীতে কোন পুরুষ নেই, বাইরে যেন বেরুবেননা।" এই বলিয়া অন্নপূর্ণা রন্ধনশালার দিকে দ্রুত চলিয়া গেল।

রায় মহাশয়ের প্রাণের মধ্যে সহস্র বিষয় বিক্ষিপ্তভাবে উঁচু-নীচু পর্দ্দায় যাতায়াত করিতেছিল; মধ্যে মুহূর্ত্তমাত্র বিশ্রাম

ছিলনা। কিন্তু চায়ের পেয়ালায় দৃষ্টি পড়ায় ও তাহার সুগন্ধ নাসারন্ধ্রে প্রবেশ করায় তদ্দণ্ডেই সকল চিন্তাকে সেই ধূমান্বিত চায়ের মধ্যে বিসর্জ্জন দিয়া চা-মুখো হইয়া পড়িলেন। চায়ের গৌর-কান্তি দেখিয়া চিন্তার দুর্ব্বহ ভার সরিয়া দাঁড়াইল।

কাশীতে আসিয়া চায়ের এমন রং ও এরূপ সুঘ্রাণ তিনি একটি দিনও উপভোগ করেন নাই। তাহার স্বাদ গ্রহণের জন্য ব্যগ্র হইয়া দেড়-পো হালুয়া নিঃশেষ করিতে তাঁহার নিমেষমাত্রও লাগিলনা। এক চুমুক চা খাইয়াই "আঃ! বাঁচলুম" বলিয়া আরামে চক্ষু মুদ্রিত করিলেন ও আপনা-আপনিই বলিলেন,—"বেটীর সব গুণই আছে, হরে-খানসামাও এমন চা খাওয়াতে পারেনি।"

তিনি এতই মুগ্ধ হইয়াছিলেন যে, ধীরে ধীরে স্বাদ গ্রহণ করিতে করিতে দশ মিনিটে সবটুকু শেষ করিলেন এবং নিতাই-স্যাকরা চায়ের কাপটা ছোট করিয়া দিয়াছে বলিয়া তাহার উপর রুষ্ট হইলেন ও বলিলেন, "বেটা বে-ওজর ভরি-পাঁচেক রূপো সরিয়েছে!"

যাহা হউক, চায়ের সেই বিপুল বাটিটির মধ্যে তাঁহার পুলিস-ডায়েরীর সঙ্কল্পও ডুবিয়া গেল; মনটাও সঙ্গে সঙ্গে হাল্কা হইল। বোধ হয় রাঁধুনী ও চাকর-দাসীর প্রত্যাবর্ত্তনের সহিত পূর্ব্বের সেই ধূসর বর্ণের চায়ের পুনরভিনয় আর ডাকিয়া আনাটা তিনি বুদ্ধিমানের কার্য্য বলিয়া মনে করিলেননা।

তখন কর্ত্তা স্বয়ংই উঠিয়া তাওয়া দিয়া তামাক সাজিলেন ও

আগুন আনিতে রন্ধনশালায় প্রবেশ করিলেন। দেখেন—অন্নপূর্ণা ভাতের ফেন গালিতেছে ও দুইটি উনানে দাল ও তরকারি ফুটিতেছে।

তিনি অবাক্ হইয়া অন্নপূর্ণার মুখের দিকে চাহিয়া ভাবিতে লাগিলেন, "এ অনিন্দ্যসুন্দরী অসীম-কর্ম্মদক্ষা মেয়েটি কে!"

অন্নপূর্ণা তাঁহার দিকে না তাকাইয়াই বলিল—"ছেলেকে দেখে এসেছেন?"

ভৈরব-রায় থতমত খাইয়া একটু অপ্রতিভভাবে বলিলেন,—"এই তামাকটা খেয়েই যাব ভাবছিলুম মা।"

অন্নপূর্ণা পূর্ব্বমতই বলিল, "সে কি! সাড়ে নটা বেজে গেছে, এখনও ছেলেকে দেখেননি! যান যান, কোল্কে এখানেই থাক্, আমি আগুন তুলে দিয়ে আস্‌ব'খন।"

কর্ত্তা ধীরে ধীরে কলিকাটি রাখিয়া ফিরিলেন, দ্বিরুক্তি করিবার সাহস হইলনা। কারণ, এতক্ষণ শিশুকে না দেখাটা যে গর্হিত কাজ হইয়াছে, তাহা তিনি বুঝিতেছিলেননা এমন নহে; কিন্তু পাকা অহিফেনসেবীরা, সকল প্রকার নড়াচড়ার কাজকে বিষম ঝঞ্ঝাট বলিয়াই ভাবেন এবং যতটা সম্ভব তাহা এড়াইবার চেষ্টাই পান। এরূপ বাৎসল্যক্ষেত্রে তাহা প্রযোজ্য না হইলেও অভ্যাসের জড়তা তাঁহার মানসিক উদ্যমকে বিপুল-দেহসঞ্চালনে বাধাই দিতেছিল। তাহার উপর—"গিয়া কিরূপ দেখিব", এ আশঙ্কটাও কম প্রতিবন্ধকতা করিতেছিলনা। তাই তিনি 'এই যাই, এইবার যাব' করিতেছিলেন। অন্নপূর্ণার

কথায় তাহা যেন বাহির হইতে ধাক্কা খাইয়া গতিলাভ করিল। তিনি একেবারে বিশ্বনাথের শয্যাপার্শ্বে আসিয়া থামিলেন ও এক টানেই জিজ্ঞাসা করিলেন, "বিশু, আজ কেমন আছ বাবা ?"

বিশ্বনাথ ধীরে ধীরে চাহিয়া ক্ষীণ কণ্ঠে বলিল, "ভাল আছি।" কিন্তু সে স্বরে পিতার প্রাণ একটুও আশ্বাস পাইল না। সে স্বর তাঁহার মর্ম্মে বিষম একটা মোচড় দিল।

নিজেকে সামলাইবার আর পুত্রকে একটু স্বাচ্ছন্দ্য দিবার মত কিছু না পাইয়া বলিলেন, "বাবা বিশু, আমি তোমার ইচ্ছামত সুপাত্রেই অন্নপূর্ণার বিয়ে দিয়ে দেব।"

তাঁহার মতলব ছিল, এই অত্যাবশ্যক কথাটা অন্নপূর্ণার সাক্ষাতে অর্থাৎ তাহার শ্রুতিগোচরে বলিবেন; কিন্তু এখন আর তাঁহার সে পাটোয়ারী-বুদ্ধি ছিলনা। পুত্রের অবস্থা ও গৃহিণীর উদাস দৃষ্টি দেখিয়া তিনি বিচলিত হইয়া পড়িয়াছিলেন।

অন্নপূর্ণার উদ্দেশে হইতেই ব্রহ্মাণী দেবী বলিলেন, "সে কোথায় ? সে-ও কুঁড়ে সরলো ! কি কুক্ষণেই যাত্রা করেছিলুম !" এই বলিয়া একটি গভীর নিশ্বাস ফেলিলেন।

কর্ত্তা কিছু বলিবার পূর্ব্বেই অন্নপূর্ণা এক-বাটি সাবু লইয়া সেই কক্ষে প্রবেশ করিল ও কর্ত্তার দিকে চাহিয়া বলিল, "যান, —তামাকটা পুড়ে যাবে।" পরে ব্রহ্মাণী দেবীর দিকে ফিরিয়া বলিল, "যান, এইবার সব নাওয়া-খাওয়া ক'রে নিন গে, এখানে আমি আছি। দিদিমার আজ একাদশী, আমি আর এখন নড়চি-না। যান, আর দেরী করবেননা।"

জলমগ্ন ব্যক্তি হঠাৎ যেন অবলম্বন পাইল। চক্ষু দুইটি অশ্রুসিক্ত হইয়া ব্রহ্মাণী দেবীর উদাস ভাবটা ধুইয়া গেল। তিনি সস্নেহে অন্নপূর্ণাকে বলিলেন,—"তুমি খাবেনা, মা ?"

অন্নপূর্ণা বিশ্বনাথের দিকে অগ্রসর হইতে হইতে বলিল, "আমি সব সেরে এসেছি, আপনারা যান, অনেক বেলা হয়েছে, —অমনি একটু গড়িয়ে নেবেন।"

কক্ষের বাহিরে আসিয়া ব্রহ্মাণী বলিলেন, "মেয়েটা মারা গেল!"

কর্ত্তা কাতর কণ্ঠে বলিলেন, "ওকে একটু বিশ্রাম দেবার মত লোক আমার আর কে আছে!" বলিতে বলিতে তাঁহার মরুশুষ্ক রক্তচক্ষুর বহ্নিজ্যোতিঃ সহসা অশ্রুধারায় নিবিয়া গেল।

উভয়ে রন্ধনশালার দ্বারে আসিয়া দেখিলেন,—যেন লক্ষ্মী-পূজার ঘর—ঝর্‌ঝর্‌ তক্‌তক্‌ করিতেছে; আসনগুলি ঝক্‌ঝক্‌ করিতেছে। অন্নপূর্ণা রন্ধন সমাপ্ত করিয়া আসন পাতিয়া জলের গ্লাস্‌ ঢাকিয়া সবই পরিপাটিভাবে রাখিয়া গিয়াছে। দুগ্ধ নিবন্ত উনানে বসানো আছে; ঘৃত, লবণ, দধি, চিনি আসনের সন্নিকটেই রক্ষিত।

এতটা বিপদ ও বিপন্নতার মধ্যে এই সুশৃঙ্খল পারিপাট্য ও পবিত্রতাব্যঞ্জক পরিচ্ছন্নতা দেখিয়া ব্রহ্মাণী দেবী উচ্ছ্বাস দমন পূর্ব্বক কেবলমাত্র বলিলেন, "অনেক পাপ না থাকলে আর বড়লোকেরা রাঁধুনী আর ঝি-চাকরের মুখ চেয়ে সেই পাপিষ্ঠিদের হাতে জ্ব'লে পুড়ে সারা-জীবন অশান্তিতে কাটায়না!"

পরে স্বামীকে চা খাওয়াইবার জন্য ব্যস্ত হওয়ায়, কর্ত্তার নিকট চায়ের বিবরণ ও প্রশংসা শুনিয়া ব্রহ্মাণী দেবী নিশ্চিন্ত হইলেন এবং এই দুর্দ্দিনেও একটু আনন্দের হাসি তাঁহার মুখে যেন দেখা দিয়া গেল। কি একটা কথাও তাঁহার মুখে অনুচ্চারিতই রহিয়া গেল, এইটুকুমাত্র বাহির হইল—"গরীবের মেয়ে না হ'লে—"

৯

আরও তিন দিন কাটিয়া গিয়াছে। রাঁধুনী বা চাকর-দাসীর অভাব কেহই অনুভব করেন নাই, রোগীর সেবারও কোন ত্রুটি হয় নাই। কিন্তু রোগীর অবস্থা উত্তরোত্তর শঙ্কাজনক হইয়া উঠিয়াছে। গত রাত্রিতে রোগী মাঝে মাঝে প্রলাপ বকিয়াছে; কেবলই মাকে ডাকিয়াছে, অন্নপূর্ণাকে খুঁজিয়াছে। প্রলাপের মধ্যে অন্নপূর্ণার সহিত কথাই অধিক; কিন্তু তাহা এতই অসংবদ্ধ অস্পষ্ট যে অর্থোপলব্ধি হয় না। মা'র নিকট তাহা সঙ্কটজ্ঞাপক; অন্নপূর্ণার মনের কাছে তাহার সবটাই জটিল। কিন্তু তাহার প্রাণের কাছে কি এক নব অনুভূতি যেন শিশির-সিক্ত শিরীষ-কুসুমের তুলি দিয়া তাহার মনের পশ্চাতে অর্থ লিখিতেছে!

মা নির্ব্বাক্ নিরানন্দভাবে শূন্যে চাহিয়া পুত্রের শয্যাপার্শ্বে বসিয়াছিলেন। ঊষার অরুণাভা দেখা দিতেই তিনি দৃষ্টি অবনত করিয়া পুত্রের মুখের উপর নিবদ্ধ করিলেন ও দুই তিন

মিনিট পরে একটি নাড়ী-ছেঁড়া নিশ্বাস ফেলিয়া ধীরে ধীরে উঠিয়া দাঁড়াইলেন।

বিশ্বনাথের তৎপূর্ব্বেই একটু নিদ্রাকর্ষণ হইয়াছিল। অন্নপূর্ণার দিকে হতাশ-কাতর দৃষ্টিতে ফিরিয়া কম্পিত হস্তে সহসা তাহার হাত দুখানি ধরিয়া বাষ্পরুদ্ধ কণ্ঠে ব্রহ্মাণী দেবী বলিলেন, "মা, আমি আর দেখতে পারচিনা, আমার বিশুকে তোমার হাতে দিলুম, তুমিই ওকে দেখো, ওর সব ভারই তোমার," বলিতে বলিতে তিনি দ্রুত ঘরের বাহিরে দালানে আসিয়াই যেন ভাঙ্গিয়া পড়িলেন ও ভূমে লুটাইয়া রুদ্ধ ও মর্ম্মস্পর্শী কণ্ঠে কাঁদিতে লাগিলেন।

* *

অন্নপূর্ণা আজ অপেক্ষাকৃত সকাল সকাল সকল কাজ সারিয়া কর্ত্তা-গৃহিণীকে যথাসম্ভব সুস্থ ও আশ্বস্ত করিয়া, দেবদেবীর চরণামৃত আনিয়া রোগীকে খাওয়াইয়াছে ও তাঁহার প্রকৃত অবস্থা জানিবার জন্য বেলা ১০টার মধ্যে ডাক্তার-বৈদ্য ডাকিয়া, তাঁহাদের অভিমত লইয়াছে। কিন্তু কাহারও কাছে আশ্বাসের কিছু পায় নাই। বিচক্ষণ অভয় কবিরাজও অভয়বাণী শুনাইতে পারেন নাই, কেবলমাত্র বলিয়াছেন, "আজ ভরা-অমাবস্যা, দিনটা বড়ই বিরুদ্ধ। রাত্রির কোন সময় এ বিকার কেটে গিয়ে জ্ঞান আস্‌বে, কিন্তু গুটিগুলির ব'সে যাবার মত লক্ষণ রয়েছে, তা হ'লে গাত্রদাহ উপস্থিত হবে, সেটা সকাল ৫টা ৬টায় সম্ভব। ঐ সময়টা উত্তীর্ণ হয়ে গেলে যেন খবর পাই। ভেবো না, তুমি ত সব বোঝ

—মা'র কৃপায় কিছুই অসম্ভব নয়। শেষ রাত্রিটা খুব সাবধানে থেক মা।"

অন্নপূর্ণা অভিমত মাত্রই লইতেছিল; ঔষধের মধ্যে দেব-দেবীর চরণামৃতই ব্যবহার করিতেছিল। তাহার দৃঢ় বিশ্বাস, রোগী যদি তাহাতে না সারে, অন্ততঃ তাহার পরকালের কিঞ্চিৎ সাহায্য হইবে, কিন্তু ডাক্তার-বৈদ্যের ঔষধ এ রোগ আরোগ্য করিতে সমর্থ নহে।

তবে, আজ একটা অজানা-কিছু মাঝে মাঝে অন্নপূর্ণার মর্ম্মস্থানটাকে নাড়া দিয়া তাহাকে চঞ্চল করিয়া তুলিয়াছে। কেন যে এমন হইতেছে, তাহাও সে বুঝিতে পারিতেছেনা; অথচ সারাদিন এই ভাবে চরণামৃত ও ঔষধের সঙ্গে যুঝিয়া সে অবসন্ন হইয়া পড়িয়াছে।

অপরাহ্ন ৫টার সময় আর সে স্থির থাকিতে পারিলনা; তাড়াতাড়ি চা আর রোগীর কক্ষসম্মুখে একখানি চেয়ার দিয়া ধীরস্বরে কর্ত্তাকে বলিল, "আপনি এইখানে ব'সে চা খান, আমি একবার মন্দিরে যাচ্ছি, আমার ফিরতে দেরী হবেনা।"

কর্ত্তা যন্ত্রচালিতবৎ তাহাই করিলেন; তিনি আজ কয়-দিন বিমূঢ়ভাবেই কাটাইতেছিলেন। আছেন কি নাই, তাহা নিজেই বুঝা কঠিন হইত, যদি মধ্যে মধ্যে বড়-ছেলে ধর্ম্মদাসের উপর ক্রোধ ও অভিমান ভাসিয়া তাহা জানাইয়া না দিত।

ব্রহ্মাণী দেবী আজ আর পুত্রের ঘরের দিকে পা বাড়াইতে পারেন নাই। কখন অন্নপূর্ণার দিদিমার কাছে, কখন কর্ত্তার

কাছে, কখন একান্তে ফিরিতেছেন, কখনও বা শুইয়া পড়িতেছেন, কোথাও স্থির থাকিতে পারিতেছেননা। ছিন্ন নাড়ীর অচ্ছিন্ন প্রাণসূত্র তাঁহাকে অধীর করিয়া তুলিয়াছে, "কি জানি—কি দেখিব", এই শঙ্কাই তাঁহাকে দূরে দূরে রাখিয়াছে। অথচ সেই পরিমাণে অন্নপূর্ণাকে দেখিবার, তাহাকে নিকটে পাইবার ইচ্ছা প্রবলভাবে উপস্থিত হইতেছে। কিন্তু সে-ই ত আজ বাড়ীর প্রাণশক্তি, তাহার অপেক্ষা আপনার কে আছে! বিশুর ভার যে তাহারই,—তাই তাহাকে ডাকিতে পারিতেছেননা, ছটফট্ করিতেছেন।

*   *   *

বিশ্বনাথ, অন্নপূর্ণা ও শীতলার মন্দিরে গিয়া অন্নপূর্ণা সাশ্রুনয়নে পরম অপরাধীর মত নিজের দুর্ব্বলতার জন্য ক্ষমা চাহিয়া সন্দেহান্দোলিত অবসন্ন প্রাণে বলসঞ্চয় করিয়া পুনরায় চরণামৃত ও নির্ম্মাল্য লইয়া ফিরিয়াছে। প্রাণে প্রবল ইচ্ছা—মণিকর্ণিকায় গিয়া ভৈরবী-মায়ের আশীষ লইয়া আইসে। কিন্তু গঙ্গাতীরস্থ শীতলা-মন্দির হইতে মণিকর্ণিকার দিকে চাহিতেই—প্রজ্বলিত চিতা দেখিয়া তাহার আপাদমস্তক শিহরিয়া উঠিল, বদন নিমেষে পাংশুবর্ণ হইয়া গেল! অন্নপূর্ণা চক্ষু মুদ্রিত করিল ও উদ্দেশে তাহার ভৈরবী-মা'কে প্রণাম করিয়া ধীরে ধীরে বাড়ী ফিরিল।

যে মণিকর্ণিকা তাহার নিত্যকার বিচরণক্ষেত্র, যে মহাশ্মশানে অসহায়ের সঙ্গিরূপে সে কতবার গিয়াছে, যে-চিতার নিকট সে

ইহ-পরকালের ইঙ্গিত পাইয়া এই বয়সেই জীবনের ধারা নির্ণয় করিয়াছে, আজ সেই চিতা দর্শনে সে ভয় পায় কেন!

এই সব তোলাপাড়া করিতে করিতে সে বাড়ী আসিল; আসিয়াই মায়ের চরণ হইতে গৃহীত মাল্য রোগীকে পরাইয়া দিয়া তাহার সর্ব্বাঙ্গে চরণামৃত ছড়াইয়া দিল এবং চক্ষুতে ও মুখে স্পর্শ করাইল। পরে কর্ত্তা ও গৃহিণীকে আশাব্যঞ্জক বাক্যে কিছু জলযোগ করাইয়া শয়ন করিতে বলিল ও স্বয়ং আসিয়া রোগীর শয্যাপার্শ্বে বসিল। মুহূর্ত্তেই তাহাকে যেন ধ্যানমগ্না দেবী-প্রতিমার মত দেখাইল, তাহাতে যেন ভয়-ভাবনার ছায়া-মাত্র নাই। আমরা পূর্ব্বে যে স্বভাব-চঞ্চল শিশু-সরল মেয়েটিকে দেখিয়াছিলাম, এ যেন সে-অন্নপূর্ণা নহে!

রাত্রি ১১টার সময় রোগী সহসা "মা" বলিয়া ডাকিল। অন্নপূর্ণা শান্তস্বরে বলিল—তাঁকে ও-ঘরে একটু শুতে বলেছি,—ডাকবো?"

বিশ্ব। না, তবে থাক। একটু জল—

অন্নপূর্ণা একটু ঈষদুষ্ণ দুধ আর জল আনিয়া বলিল—"দু-ঢোক্ দুধ খেয়ে জল খান"; এই বলিয়া দুগ্ধ ও জল পান করাইল।

বিশ্ব। আমি কি স্বপ্ন দেখছিলুম? তুমি কি স্বপ্ন বিশ্বাস কর?

অন্ন। (সভয়ে) কি স্বপ্ন!

বিশ্ব। আমাকে যেন মালা পরিয়ে দিলে।

অন্ন। কে ?

বিশ্ব। বল দিকি কে ?

অন্নপূর্ণার দুই গণ্ড রক্তবর্ণ হইয়া উঠিল ; সে তাড়াতাড়ি বলিল,—"আপনার বেশী কথা কবার মত শরীর নয়। শুনেছি, দুর্ব্বল হ'লে ও-রকম দেখে।"

বিশ্ব। আমাকে পাঁচটা মিনিট কথা কইতে দাও অন্ন। আমি তোমার নিষেধ অমান্য করতে পারবনা।

অন্ন। বলুন।

বিশ্ব। তোমার বই দুখানা আমি পড়েছি।

অন্ন। কি বই ?

বিশ্ব। "কাশীখণ্ড" আর "বেহুলা",—তুমি যা আমার বিছানায় ফেলে গিয়েছিলে।

সহসা রোগীর এতটা জ্ঞান আর সামর্থ্য ফিরিয়া আসায় অন্নপূর্ণা বড়ই ভয় পাইল। সে বলিল—"সে কথা আমার মনে নেই।"

বিশ্ব। তোমার কথায় আমার বিশ্বাস আছে, তুমি ঠিক ক'রে বল—কাশীতে যার মৃত্যু হয়, সে নির্ব্বাণমুক্তি লাভ করে, তার আর জন্ম হয়না ;—এ কথা তুমি বিশ্বাস কর ?

শুনিয়া অন্নপূর্ণা চমকিয়া উঠিল এবং সবলে নিজেকে দমন করিয়া বলিল,—"ও-সব কঠিন কথা ভাবার মত অবস্থা এখন আপনার নয় ; নিষেধও আছে।"

বিশ্ব। আমি কেবল শুনব।

অন্ন। শুনলেই ভাবতে হয়।

বিশ্ব। আমি তোমার কথায় বিশ্বাস করব।

অন্ন। তবে শিব-বাক্যে অবিশ্বাস করবেন না।

বিশ্ব। যদি অন্যের কথা হয়—

অন্ন। মুনি-ঋষির কথা হলেও তাঁরাই বা মিছে কথা লিখবেন কেন? ওটাকে মিথ্যা ভাবাটাই আমি অপরাধ ব'লে মনে করি।

বিশ্ব। তবে আমি কাশীতে মরতে পারবনা। (একটু নীরব থাকিয়া) আমাকে কেউ বাঁচাতে পারেনা? বেহুলা তার স্বামীকে বাঁচিয়েছিল—

একটা বুকভাঙ্গা বেদনা অন্নপূর্ণাকে অধীর করিয়া তুলিল। সে মনে মনে বলিল—"আমি বেহুলার চরণ-রেণুর তুল্য নই, তাঁর চরণে সহস্রবার প্রণাম করি, তিনি কৃপা ক'রে আমায় সেই শক্তি দিন্।" পরে নিজেকে দৃঢ়বলে সংযত করিয়া বলিল—"কি হয়েছে যে আপনি ও-সব কথা ভাবছেন? দেবতায় অবিশ্বাস করতে নেই। পাঁচ মিনিট অনেকক্ষণ হয়ে গেছে।"

রোগী একটু ম্লান-হাসির রেখা টানিয়া, একটি গভীর নিশ্বাসের সহিত কষ্টে পাশ ফিরিল ও নীরব হইল। সেই সঙ্গে অন্নপূর্ণার হৃদয় যেন প্রবল বাত্যাবিক্ষুব্ধ তরঙ্গের ঘাত-প্রতিঘাতে অস্থির হইয়া উঠিল। প্রকাশ্যে সে প্রস্তরপ্রতিমার মত বসিয়া

যেন যন্ত্রচালিত হস্তে রোগীকে ধীরে ধীরে বাতাস করিতে লাগিল; কিন্তু রুদ্ধমুখ আগ্নেয়গিরি তাহার ভিতরটায় বিষম উৎপাত আরম্ভ করিয়া দিল।

রাত্রি দুইটার পর যেন স্বপ্নবিহ্বলভাবে রোগী হঠাৎ বলিয়া উঠিল, "কেবল তুমিই পারতে অনু।"

অন্নপূর্ণার সংযমের বাঁধ শতধা ভগ্ন হইয়া গেল, সে রোগীর শয্যায় মুখ গুঁজিয়া, আকুল রুদ্ধ কণ্ঠে বলিল, "ওগো, আমি কি ক'রে পারি, তা ব'লে দাও!"

* * * *

ঘণ্টাখানেক পরে রোগীর গাত্রদাহ আরম্ভ হইয়াছে। অভয় কবিরাজের কথা স্মরণ করিয়া অন্নপূর্ণার সমস্ত রক্ত জল হইয়া গিয়াছে, সমগ্র শক্তি লোপ পাইয়াছে, বুদ্ধিও আর স্থির থাকিতেছেনা। যেন অবনতমুখী শুষ্ক শ্বেতপদ্ম জ্যোতির্হীন—পাণ্ডুর। সে বিচলিত চাঞ্চল্যে চরণামৃতসিক্ত করবীর পুষ্পগুচ্ছ রোগীর সর্ব্বাঙ্গে কম্পিত হস্তে সঞ্চালন করিতেছে,—আর প্রাণ তাহার আকুল প্রার্থনা বিদ্যুদ্‌বেগে অন্তর্য্যামীর চরণে বহন করিয়া চলিয়াছে।

রোগী গাত্রদাহে অস্থির হইয়া অন্নপূর্ণাপ্রদত্ত দেবতার চরণপৃক্ত মাল্য সহসা আচম্বিতে কণ্ঠ হইতে খুলিয়া ছুঁড়িয়া ফেলিয়া দিল।

দেবতার নিষ্ঠুর পরিহাসের মত তাহা অন্নপূর্ণার কণ্ঠ জড়াইয়া ধরিল। সে চমকিয়া শিহরিয়া উঠিল; তাহার হস্ত স্থির হইয়া গেল। ব্রহ্মাণ্ড যেন তাহার চক্ষুর সম্মুখে ওলট-পালট হইয়া

গেল। সে সবলে উঠিয়া দাঁড়াইল ও ধীর স্পষ্ট কণ্ঠে রোগীকে বলিল, "তুমি অধীর হয়োনা, একটু সহ্য ক'রে থাক, আমি এখনই আস্‌ব। মা'কে ডেকে দি, ততক্ষণ তিনি এখানে একটু বসুন। তোমার কষ্ট দেখলে কিন্তু তিনি বসতে পারবেননা।"

উদ্বিগ্ন কাতরতার সহিত রোগী বলিল, "না অনু, তা হবেনা, এখন আর কোথাও যেওনা, এখন আর আমাকে ছেড়ে যেও-না। পরজন্মেও আমি বঞ্চিত। এ জন্মের শেষ মুহূর্ত্তটি আমার সার্থক কর।" বলিতে বলিতে বিশ্বনাথের কণ্ঠ রুদ্ধ হইয়া আসিল, তাহার দুই চক্ষু অনর্গল অশ্রুপ্রবাহে ভাসিয়া গেল।

অন্নপূর্ণা আর পারিলনা, আজ সে প্রথম কাঁদিল—"ওগো, তোমার দুটি পায়ে পড়ি, আমায় বারণ ক'রোনা, একবারটি আমায় যেতে অনুমতি দাও।—মা কখনই এমন হ'তে দেবেন-না!"

রোগী নিশ্বাস ফেলিয়া বলিল, "তবে যাও, আমি তোমার অপেক্ষা করব।" এই বলিয়া ওপাশ ফিরিল।

অন্নপূর্ণা সত্বর নিজের অঞ্চলে রোগীর অশ্রুপ্লাবিত চক্ষু মুছিয়া দিল, পরে তাহার অশ্রুক্ষ্যে অঞ্চলটি গলায় দিয়া ধীর শান্তভাবে প্রণাম করিয়া তাহার পদধূলি মাথায় লইল ও মনে মনে বলিল, "মা আমার করুণাময়ী, বাবা আমার মঙ্গলময়, এ-কথায় যদি আমার কখনও না অবিশ্বাস এসে থাকে, ত তাঁরা আমায় ভিক্ষা দিতে বিমুখ হবেননা।"

অন্নপূর্ণা কক্ষান্তরে গিয়া কর্ত্তা ও গৃহিণীকে রোগীর নিকট

কিছুক্ষণের জন্য বসিতে বলিল এবং স্বয়ং গাত্রদাহের প্রতীকারের জন্য যাইতেছে বলিয়া দ্রুত বাটী হইতে বাহির হইয়া গেল। সন্তানের নিকট মা থাকিলে কোনরূপ অনিষ্টের আশঙ্কা থাকে-না, কাহারো তাহার উপর অধিকার থাকেনা। এই কথায় ব্রহ্মাণী দেবীকে প্রবুদ্ধ করিতে পারিয়াছিল।

বিশ্বাসের দৃঢ়তা ও আশা অন্নপূর্ণাকে উদ্বুদ্ধ করিয়াছিল, কিন্তু অনাহার, জাগরণ ও দুর্ভাবনা তাহার দেহকে একেবারেই দুর্ব্বল করিয়া দিয়াছিল।

চৌষট্টি-যোগিনী ঘাটের সংখ্যাধিক অসম-সোপানগুলি কোন প্রকারে নামিয়া তাহার চরণদ্বয় অবশ হইয়া গেল, মাথা ঘুরিতে লাগিল, চক্ষু অন্ধকার দেখিল, সে বসিয়া পড়িল। যে উদ্দাম আবেগ তাহাকে অমাবস্যার গাঢ় অন্ধকার ভেদ করিয়া এই গভীর নিশীথে এত দূর টানিয়া আনিয়াছিল, তাহা যেন সহসা অন্তর্হিত হইল। অন্নপূর্ণা নিরবলম্ব-নিমজ্জিতের ন্যায় একেবারে অন্তিম হতাশায় কাঁদিয়া উঠিল, "মা গো, আমি যে তোমার কাছে যেতে পারলুমনা; ওগো, আমি যে তাকে ব'লে এসেছি।"

সেই আর্ত্তস্বর ভাগীরথীর আর্দ্র বক্ষে লুটাপুটি খাইতে লাগিল।

"কে গা—কি হয়েছে" বলিতে বলিতে একটি রমণী দ্রুত সেইখানে আসিয়া উপস্থিত হইলেন।

অন্নপূর্ণা। আমি যে আর উঠতে পারছিনা। আমি কি করলুম—

"কে—অনু-মা নাকি! কি হয়েছে মা, প'ড়ে গেলি নাকি?" এই বলিয়া সেই রমণী অন্নপূর্ণার পৃষ্ঠে সস্নেহে হস্ত স্পর্শ করিলেন।

ভৈরবী-মার স্নেহ-স্পর্শে অন্নপূর্ণার রুদ্ধ হৃদয়াবেগ উছলিয়া উঠিল, কিন্তু প্রকাশের ভাষা সে খুঁজিয়া পাইলনা। সে তাঁহার চরণে নিজের শীর্ণ দেহখানি ঢালিয়া দিয়া কেবল ফুলিয়া ফুলিয়া কাঁদিতে লাগিল।

এই অদ্ভুত মেয়েটিকে কেহ কখনও কাঁদিতে দেখে নাই, চির-হাস্যময়ীই দেখিয়াছে। তাই ভৈরবী-মাও আশ্চর্য্য হইলেন এবং সস্নেহে তাহার গায়ে হাত বুলাইতে লাগিলেন।

আবেগটা একটু কমিলে তিনি অন্নপূর্ণার কাছে সংক্ষেপে সকল কথাই শুনিয়া লইলেন ও বলিলেন, "এত বড় বিপদের মধ্যে মাথা গলালি, একবার জানতেও দিলিনি! ভাগ্যি একবার হরিশ্চন্দ্র-শ্মশানে যাবার ইচ্ছে হ'ল, তাই না দেখা হ'ল।"

অন্নপূর্ণা ধীরে মুখ তুলিয়া কাতর কণ্ঠে বলিল, "মা, আমি যাবার জন্যে ছট্‌ফট্ করৃছিলুম, সময় পাচ্ছিলুমনা। সে-দিন যাব ব'লে ও-দিকে চাইতেই জলন্ত চিতা দেখে কেমন হয়ে গেলুম,"—বলিতে বলিতে তাহার আপাদমস্তক সজোরে শিহরিয়া নড়িয়া উঠিল।

ভৈরবী-মা সেই সঙ্গেই বলিয়া উঠিলেন, "ও কি অনু, তোর ত কখন ভয় দেখিনি!"

অন্নপূর্ণা উপুড় লইয়া অশ্রুরুদ্ধ কণ্ঠে বলিল, "জানিনা মা, এ আমার কেন হ'ল, আমি ত কখন এ-সব ভাবিনি। তবে

কেন তিনি আমার অজানার মধ্যে দিয়ে এ সঙ্কট রচনা করলেন ! মা, তুমি আমায় রক্ষা কর, আর যে আমি পারছিনা !”

ভৈরবী। ওতে আর নূতন কি হয়েছে মা! তুই যে মা হ’য়ে জন্মেছিস্। চল্ একবার দেখে আসি, ওঠ্।

এই বলিয়া অন্নপূর্ণাকে তুলিয়া বক্ষসংলগ্ন করিয়া ভৈরবী চুম্বন করিলেন ও তাহাকে লইয়া অগ্রসর হইলেন।

১০

সিঁড়িতে উঠিতে উঠিতে অন্নপূর্ণা শুনিল, রুদ্ধ গম্ভীর রোদনের স্বরে কর্ত্তা বলিতেছেন, “আমি সেই ভৈরব-রায়,—আজ আমার কেউ নেই !”

রাত্রির নিস্তব্ধতার মধ্যে সে স্বর যেন পাষাণ ভেদ করিয়া বাহির হইল। অন্নপূর্ণার বুক কাঁপিয়া উঠিল। ভৈরবী-মা তাহা বুঝিতে পারিয়া বলিলেন, “ভয় কি !” সাহস পাইয়া দালান হইতেই সে অপরাধীর মত কক্ষে প্রবেশ করিতে করিতে বলিল, “কেন বাবা, আমার কি বড় বেশী দেরী হয়ে গেছে ? আমি—”

অন্নপূর্ণার কথা সমাপ্ত না হইতেই কর্ত্তা ও গৃহিণী রোদন-কাতর কণ্ঠে কি বলিতে গিয়া তাহা অর্দ্ধোচ্চারিত রাখিয়াই সহসা নির্ব্বাক্ হইলেন। দ্বারদেশে দৃষ্টি পড়িতেই গৈরিকধারিণী গৌরবর্ণা উন্নত শান্তমূর্ত্তি দেখিয়া উভয়েই স্তব্ধ হইয়া গেলেন।

ভৈরবী-মা কোনো দিকে না চাহিয়া রোগীর শয্যা পার্শ্বে গিয়া

দাঁড়াইলেন, অন্নপূর্ণা তাঁহার পশ্চাতে রহিল। রোগী তখন জীবন-মৃত্যুর সঙ্গে যুঝিয়া অবসন্ন হইয়া পড়িয়াছে।

ভৈরবী-মা শয্যাপার্শ্বে বসিয়া রোগীর মাথায় হাত বুলাইতেই রোগী স্বস্তি বোধ করিয়া "আঃ" বলিয়া ধীরে ধীরে চাহিয়াই শিহরিয়া চক্ষু বুজিল।

ভৈরবী-মা স্নেহমধুর কণ্ঠে বলিলেন, "ভয় কি বাবা, যাতনা কি খুব বেশী বোধ কচ্ছ?"

শীতল স্নেহ-বাক্যে রোগী পুনরায় চাহিল; একটা ব্যর্থ চেষ্টা পাইয়া ক্ষীণ কণ্ঠে বলিল, "হাত তুলতে পারছিনা মা।"

তাহার মনোগত ভাব বুঝিতে পারিয়া ভৈরবী-মা বলিলেন, "আমি অমনিই আশীর্ব্বাদ করছি, তুমি ভাল হও।"

বিশ্বনাথ ক্ষীণ নিশ্বাসের সহিত বলিল, "মৃত্যু আমার সর্ব্ব-শরীরে উপস্থিত হয়েছে মা," পরে অস্ফুট হতাশ স্বরে "ভয় কেবল মুক্তির" বলিতে বলিতে অন্নপূর্ণার দিকে দৃষ্টি পড়িল; মুখে একটু ম্লান হাসি আনিবার প্রয়াসেই চক্ষু আর্দ্র হইয়া গেল।

ভৈরবী-মা সস্নেহে বলিলেন, "পাগল ছেলে, কিছুরই ভয় নেই বাবা, ভয় কেবল জন্মের।"

পরে নিজের কণ্ঠ হইতে একগাছি মালা খুলিয়া, তন্মধ্যস্থ বিশেষ একটি ফল অন্নপূর্ণাকে দেখাইয়া বলিলেন, "এই ফলটি গঙ্গাজল দিয়ে পাথরবাটিতে একটু ঘষে নিয়ে এস ত মা। দু'মিনিটের বেশী ঘষোনা, পরে জল একটু বেশী মিশিয়ে এনো।"

অন্নপূর্ণা কম্পিত হস্তে মালাগাছটি লইয়া যন্ত্রের মত চলিয়া গেল। সে ফিরিলে ভৈরবী-মা স্বয়ং সেই জল রোগীকে খাওয়াইয়া দিলেন; অবশিষ্ট জলটুকু দিয়া অন্নপূর্ণাকে রোগীর সর্ব্বাঙ্গ সিক্ত করিয়া দিতে বলিলেন।

মিনিট পাঁচেক পরে ভৈরবী-মা রোগীকে জিজ্ঞাসা করিলেন, "এখন কেমন বোধ কচ্চ বাবা?"

বিশ্বনাথ বলিল, "গায়ের জ্বালা আর টের পাচ্ছিনা মা, কেবল ঘুম পাচ্চে।"

ভৈরবী-মা হাসিতে হাসিতে বলিলেন,—"সেই বেলা ১০টার পর ঘুম ভাঙ্গবে।"

পরে কর্ত্তা-গৃহিণীর দিকে চাহিয়া বলিলেন, "ভয়ের কিছু নেই, তোমরা শোও গে। অন্নু, এই ঘরের মেজেয় একটু গড়াক্। তিন দিন পরে মা'র পূজা দিয়ে নাইয়ে দিও; আমিও সে-দিন আসব, বাকি ওষুধটা দিয়ে যাব।" এই বলিয়া হাসিতে হাসিতে দ্রুত চলিয়া গেলেন। নীচে তাঁহার কণ্ঠস্বর শুনা গেল, "দোরটা দিয়ে নে অন্নু।"

১১

রোগান্তে বিশ্বনাথ আজ স্নান করিয়াছে; কিন্তু বাপ-মা'র মন এখনও চিন্তামুক্ত নহে, কারণ, ভৈরবী-মা অপর একটি ঔষধের কথা বলিয়াছিলেন, এখনও তাঁহার দেখা নাই।

অন্নপূর্ণা সম্পূর্ণ আশ্বস্ত থাকিলেও মাঝে মাঝে তাহাকেও

অভাবটা যেন স্পর্শ করিয়া যাইতেছে। বিশ্বনাথও কয়েকবার তাঁহার খোঁজ করিয়াছে।

সন্ধ্যা যতই সন্নিকট হইতে লাগিল, অন্নপূর্ণা ততই চঞ্চল হইতে লাগিল। নিজে না ভাবিলেও আপনা-আপনি তাহার মনে হইতেছিল, সন্ধ্যাদীপ জ্বালিয়া একবার ভৈরবী-মা'র কাছে যায়; সঙ্গে সঙ্গেই কিন্তু একটা অজ্ঞাতকারণ—লজ্জা, সে ইচ্ছাটাকে বাধাও দিতেছিল। এইরূপ ইতস্ততঃ করিয়া তাহার বৈকালবেলাটা কাটিতেছে।

সন্ধ্যার অল্পক্ষণ পরেই—"কোথা গো, বাবা কেমন ?" বলিয়া হাস্যমুখে ভৈরবী-মা আসিয়া একেবারে বিশ্বনাথের ঘরে উপস্থিত হইলেন।

কর্ত্তা-গৃহিণী সত্বর উঠিয়া অবনত হইয়া প্রণাম করিলেন, বিশ্বনাথ শয্যায় উঠিয়া বসিয়া প্রণাম করিল। ব্রহ্মাণী দেবী তাঁহার পদধূলি লইয়া পুত্রের মাথায় ও সর্ব্বাঙ্গে দিলেন। উভয়েই তাহার কৃপা সম্বন্ধে যথোচিত কৃতজ্ঞতা প্রকাশে উদ্যম করিতেই ভৈরবী-মা সহাস্যে বলিলেন, "ও-জিনিষটার সবটাই অনুমা'র প্রাপ্য।"

ব্রহ্মাণী। মা, আমি ত অন্নপূর্ণার হাতেই আমার বিশুকে দিয়ে রেখেছি; আমি নিজে—

বাধা দিয়া ভৈরবী-মা বলিলেন, "এখন আমি কিন্তু তার ঠিক উল্‌টোটাই বলি,—বিশ্বনাথের হাতে অন্নপূর্ণাকে দেওয়াটাই স্বাভাবিক, আর সেইটিই নিয়ম, না ?"

ভৈরব-রায় অগ্রসর হইয়া বলিলেন, "মা, তার চেয়ে আমাদের বড় সৌভাগ্য এখন আমি আর কল্পনাও করতে পারিনা।"

অন্নপূর্ণার মুখমণ্ডল যেন বিদ্যুদ্‌গতিতে আকর্ণ রক্ত-রাঙা হইয়া উঠিল। সে ঘরের বাহিরে যাইবার উপক্রম করিতেই ভৈরবী-মা ডাকিলেন, "অন্নু, ওষুধটা নিয়ে যা।" অন্নপূর্ণা নিকটে আসিয়া আনতবদনে দাঁড়াইল।

ভৈরবী-মা নিজ হস্তের শাঁখাগুলির মধ্য হইতে দুইগাছি খুলিয়া স্বয়ং অন্নপূর্ণার কম্পিত করে পরাইতে পরাইতে সহাস্যে বলিলেন, "এ ওষুধ তোমাকেই ধারণ করতে হয়।" পরে গম্ভীর-ভাবে কহিলেন, "এই সাবিত্রী-শাঁখা তোমার আয়তি-চিহ্ন, আর তোমার স্বামীর রক্ষা-কবচ, আজ আমি তোমাকে পরিয়ে দিলুম। পরে তোমার বাবা এসে শাস্ত্রীয় কাজ শেষ করবেন।"

* * * *

অন্নপূর্ণা সকলকে আহারাদি করাইয়া, রোগীর পথ্যাদি ঠিক করিয়া রাখিয়া, ব্রহ্মাণী দেবীকে বলিল, "আজ আপনারা ঐ ঘরে থাকুন, দিদিমার শরীরটে ভাল নেই, আমি—"

তাহার কথা শেষ করিতে না দিয়া ব্রহ্মাণী দেবী বলিলেন, "আচ্ছা মা, আজ তাই হবে, ১০।১২ দিন ঘুমোওনি, একটু ঘুমোও গে। কিন্তু কাল থেকে, বিশু আমার ভাল ক'রে সেরে না-ওঠা পর্য্যন্ত, তোমাতে আমাতে ঐ ঘরেই শোব।"

কতক-বা আনন্দে, কতক-বা অন্নপূর্ণার রূপ-গুণের প্রশংসায় ও তাহার সেবা-যত্নের আলোচনায়, কতক-বা ভৈরবী-মা'র প্রশান্ত

